# বঙ্গভাষা ও সাহিত্য।

( ইংরেজপ্রভাবের পূর্ব্ব পর্য্যন্ত। )

"নানান্ দেশের নানান্ ভাষা।
বিনে স্বদেশী ভাষা মিটে কি আশা॥"

নিধুবাবু।

শ্রীদীনেশচন্দ্র সেন বি. এ. প্রণীত।

দ্বিতীয় সংস্করণ।

কলিকাতা
প্রকাশক—সান্যাল এণ্ড কোম্পানি।

মূল্য—চারি টাকা।

## উৎসর্গ-পত্র।

অশেষ-গুণ-সম্পন্ন চন্দ্রবংশাবতংশ প্রজারঞ্জক
স্বাধীন-ত্রিপুরার শ্রীশ্রীমন্মহারাজ
**বীরচন্দ্রমাণিক্য দেব-বর্ম্মণ বাহাদুরের**
শ্রীকর কমলে,—

# বঙ্গভাষা ও সাহিত্য।

## প্রথম অধ্যায়।

—:-:—

### বঙ্গভাষা ও বঙ্গলিপির উৎপত্তি।

বঙ্গভাষা কোন্ সময়ে উৎপন্ন হইয়াছে, তাহা নিশ্চয়রূপে নির্দ্ধারণ করা সম্ভবপর নহে। ইতিহাসের পৃষ্ঠায় যেমন কোন ধর্ম্মবীর কি কর্ম্মবীরের আবির্ভাবসময় সম্বন্ধে অঙ্কপাত দৃষ্ট হয়, পাঠকগণের মধ্যে হয় ত কেহ কেহ এই অধ্যায়-ভাগে সেইরূপ একটা খৃষ্টাব্দ

বঙ্গভাষা ও বঙ্গলিপি ১০০০ বৎসরেরও অনেক পূর্ব্ববর্ত্তী।

---

শ্রীযুক্ত গ্রীয়ারসন সাহেব ভারতবর্ষের প্রচলিত ভাষাসমূহের (লোকসংখ্যা সমেত) নিম্নলিখিত তালিকা দিয়াছেন :—

(ক) উত্তর পশ্চিম ভারতীয় শ্রেণী।
সিন্ধী (২,৫৯০,০০০)
কাশ্মীরী (৪,০৯১,০০০)
পশ্চিম পঞ্জাবী (২,০০০,০০০)

(খ) মধ্যভারতীয় শ্রেণী।

(অ) পশ্চিমাংশ।
পূর্ব্ব পঞ্জাবী (১৪,৭২০,০০০)
গুজরাটী (১১,০৬৭,০০০)
রাজপুতী (১২,১৫০,০০০)
হিন্দী (৩৫,৮২০,০০০)

(আ) উত্তরাংশ
মধ্যবর্ত্তী (পাহাড়ী ১,১৫০,০০০)
নেপালী (৩,০২০,০০০)

(গ) পূর্ব্বভারতীয় শ্রেণী।

(অ) পূর্ব্ব মধ্য
বৈশবারী (২০,০০০,০০০)
বিহারী (৩০,০০০,০০০)

(আ) দক্ষিণাংশ
মহারাষ্ট্রী (১৮,৯৩০,০০০)

(ই) পূর্ব্বাংশ
বাঙ্গালা (৪৯,৩৪০,০০০)
আসামী (১,৪৪০,০০০)
উড়িয়া (৯,০১০,০০০)

ভারতবর্ষীয় আর্য্যভাষাকথনশীল লোকের সংখ্যা সর্ব্বসমেত ২৯৯,৩২০,০০০।

—এসিয়াটিক সোসাইটির জারন্যাল নং ৪; ১৮৯১।

কি শতাব্দের প্রত্যাশা করিতেছেন; কিন্তু ভাষার উৎপত্তিসম্বন্ধীয় প্রশ্নের তদ্রূপ সহজ উত্তর দেওয়া যায় না। কোন কোন লেখক, এই শ্রেণীর পাঠকবর্গের মনোরঞ্জনের জন্য বলিয়াছেন, '.০০০ বৎসর হইল বঙ্গ-ভাষা ও বঙ্গাক্ষরের সৃষ্টি হইয়াছে।' ললিতবিস্তরে দেখা যায়, বুদ্ধদেব বিশ্বামিত্র নামক অধ্যাপকের নিকট অঙ্গলিপি, বঙ্গলিপি, ব্রাহ্মী, সৌরাষ্ট্রী ও মাগধলিপি শিখিতেছেন। ইহা ত খৃষ্ট জন্মিবার পূর্ব্বের কথা। বিশ্বকোষের সম্পাদক শ্রীযুক্ত নগেন্দ্রনাথ বসু মহাশয় কর্ত্তৃক সংগৃহীত ৯৩০ শকের হাতের লেখা একখানি কাশীখণ্ড আমরা দেখিয়াছি। উহার অক্ষর 'কুটিল' অক্ষরের লক্ষণাক্রান্ত প্রাচীন বঙ্গলিপি। সেন-রাজগণের তাম্রশাসনগুলিতে ঐরূপ অক্ষরের ব্যবহার দৃষ্ট হয; উহা ন্যূনাধিক ৮০০ বৎসরের পূর্ব্ববর্ত্তী। এই সকল লিপিমালার পূর্ণাবয়ব দেখিয়া তাহা যে বঙ্গাক্ষর উৎপত্তির অব্যবহিত পরেই উৎকীর্ণ হইয়াছিল, এরূপ অনুমান করা সঙ্গত হইবে না। আমরা পরবর্ত্তী এক অধ্যায়ে ডাক ও খনার বচন সম্বন্ধে আলোচনা করিব। পাঠক দেখিবেন, উহারা সম্ভবতঃ বৌদ্ধ-যুগের বঙ্গভাষার নিদর্শন। এতদ্দেশপ্রচলিত ডাকের বচন অপেক্ষাও প্রাচীনতর বঙ্গভাষায় বিরচিত উক্তরূপ বচনের নমুনা নেপালে পাওয়া গিয়াছে। এইরূপ বিবিধ প্রমাণের পর্য্যালোচনা করিলে বঙ্গভাষা ও বঙ্গলিপি যে কেবল ১০০০ বৎসর হইল সৃষ্ট হইয়াছে, এ কথা স্বীকার করা যায় না।

ভারতীয় অক্ষর সম্বন্ধে বিভিন্ন মত।

ভারতবর্ষীয় অক্ষরমালার উৎপত্তি সম্বন্ধে পাশ্চাত্য পণ্ডিতগণের মধ্যে কয়েকটি বিভিন্ন মত প্রচলিত আছে। প্রিন্সেপ প্রভৃতি পণ্ডিতগণ অনুমান করেন, ভারতবর্ষীয় অক্ষর গ্রীকদিগের অক্ষর হইতে উদ্ভূত। সময়ের পৌর্ব্বাপর্য্য ও শাব্দিক সূত্রের বিচার করিলে, এই মত কোনরূপে সমর্থিত হইতে পারে না বলিয়া, অনেকেই উহা অগ্রাহ্য করিয়াছেন। স্যার

উইলিয়ম জোন্স প্রভৃতি লেখকগণ অনুমান করেন, ভারতবর্ষীয় অক্ষর ফিনিসিয়ান অক্ষর হইতে গৃহীত। বিরুদ্ধবাদীরা বলেন, অশোকলিপির সহিত ফিনিসিয়ান অক্ষরের বিশেষ কোন সাদৃশ্য নাই। টেলর প্রভৃতি কয়েক জন পণ্ডিত বলেন, ভারতবর্ষীয় লিপি সেবিয় (Sabian) লিপির অনুরূপ। কিন্তু এ পর্যান্ত শেষোক্ত লিপির যে সমস্ত নিদর্শন পাওয়া গিয়াছে, তাহার কোনটিই তাদৃশ প্রাচীন নহে; সুতরাং তাহা হইতে ভারতীয় লিপির উদ্ভব অঙ্গীকার করা যাইতে পারে না। মোক্ষমূলর প্রভৃতি পণ্ডিতগণ এ জন্য এই অনুমান অগ্রাহ্য করিয়াছেন। টেলর সাহেব স্বয়ং স্বীয় মতের সমর্থন করিতে অসমর্থ হইয়া কল্পনার আশ্রয় গ্রহণ করিতে বাধ্য হইয়াছেন; তিনি বলেন, ভারতীয় লিপির আদি নিদর্শন হয়ত ওমান, হাড্রাম, অরমা, সেবা কিংবা অন্য কোন অজ্ঞাত রাজ্য হইতে কালক্রমে আবিষ্কৃত হইতে পারে।

অধ্যাপক ডসন, টমাস প্রভৃতি পণ্ডিতগণের মতে, ভারতবর্ষ স্বীয় অক্ষরমালার জন্য অন্য কোন দেশের নিকট ঋণী নহে। ডসন লিখিয়াছেন, "হিন্দুরা যে নিজেরাই স্বীয় অক্ষরের উদ্ভাবন করিয়াছিলেন, তাহা অবিশ্বাস করিবার কোনও কারণ নাই। ভাষাতত্ত্বের সূক্ষ্মাতিসূক্ষ্ম বিষয়ে হিন্দুগণ পৃথিবীর মধ্যে সর্ব্বশ্রেষ্ঠ পণ্ডিত ছিলেন, তাঁহারা ব্যাকরণের যেরূপ উৎকর্ষসাধন করিয়াছিলেন এবং কণ্ঠস্বরের যেরূপ সূক্ষ্ম বিভিন্নতার উপলব্ধি করিয়াছিলেন, তাহাতে অক্ষরের উদ্ভাবন তাঁহাদের নিশ্চয়ই আবশ্যক হইয়াছিল। এতদ্ব্যতীত তাঁহারা অঙ্কশাস্ত্রে একটি উৎকৃষ্ট প্রণালীর উদ্ভাবন দ্বারা সংখ্যাবোধক-চিহ্ন-গঠনের যে প্রতিভা প্রদর্শন করিয়াছেন, তাহা অনন্যসাধারণ, সে বিষয়ে সন্দেহ নাই।" ক্যানিংহাম সাহেবও এই মতাবলম্বী। তিনি অনুমান করেন, হিন্দুদের অক্ষর মিসর-দেশীয় চিত্রাক্ষরের ন্যায় একই প্রণালীতে স্বাধীনভাবে উদ্ভূত হইয়াছে। তদনুসারে তিনি—

| | | | |
|---|---|---|---|
| 𑀔 | ... (পালীর 'খ') | ... | খননের যন্ত্র (কোদাল) হইতে, |
| 𑀬 | ... (অন্তঃস্থ 'য') | ... | যব হইতে, |
| 𑀤 | ... ('দ') | ... | দন্ত হইতে, |
| 𑀧 | ... ('প') | ... | পাণিতল হইতে, |
| 𑀩 | ... ('ব') | ... | বীণা হইতে, |
| 𑀮 | ... ('ল') | ... | লাঙ্গল হইতে, |
| 𑀳 | ... ('হ') | ... | হস্ত হইতে, |
| 𑀰 | ... ('শ') | ... | শ্রবণেন্দ্রিয় হইতে, |

এই ভাবে সমস্ত অক্ষরই অঙ্গ প্রত্যঙ্গ কিংবা দ্রব্যবিশেষ হইতে অনুকৃত হইয়াছে এইরূপ মত প্রকাশ করিয়াছেন। এই মতের ঐতিহাসিক মূল্য কি বলিতে পারি না, কিন্তু ইহাতে কিছু কবিত্ব আছে, সন্দেহ নাই।

ভারতীয় লিপির মৌলিকত্ব।

যাঁহারা বলেন, ভারতীয় লিপিমালা বিদেশ হইতে আনীত, তাঁহাদের প্রধান যুক্তি এই যে, এতদ্দেশের প্রাচীনতম লিপি (অশোক লিপি) এত সুন্দর ও সুগঠিত (১) যে, উহা যদি দেশীয় সামগ্রী হইত, তবে যে প্রণালীতে ভারতীয় আদিমলিপি ক্রমোন্নতি লাভ করিয়া অবশেষে সুশৃঙ্খল অশোক-

(১) "The elaborate and beautiful alphabet employed in these records is unrivalled among the alphabets of the world for its scientific excellence : bold, simple, grand, complete. The characters are easy to remember, facile to read, and difficult to mistake, representing with absolute precision the graduated niceties of sound which the phonetic analysis of Sanskrit grammarians had discovered in that marvellous idiom. None of the artificial alphabets which have been proposed by modern phonologists excel it in delicacy, ingenuity, exactitude, and comprehensiveness."

Isaac Taylor's The Alphabet. Vol. II. p. 289.

লিপিতে পরিণত হইয়াছিল, তাহার কোন প্রকার নিদর্শন ভারতবর্ষের শৈলমালায় কিংবা কোন প্রাচীন প্রস্তরফলকে অবশ্যই রহিয়া যাইত; কারণ, আদিম লিপি পরিবর্ত্তিত হইয়া সুগঠিত অশোক লিপিতে পরিণত হইতে নিশ্চয়ই বহু শতাব্দীর প্রয়োজন হইয়াছিল। মিসর, চীন, জাপান প্রভৃতি যে যে স্থানে স্বাধীনভাবে অক্ষরের উদ্ভব হইয়াছিল, সেই সেই দেশে চিত্রাক্ষরের নানারূপ অসম্পূর্ণ গঠনের নিদর্শন প্রস্তরাদিতে সূচিত রহিয়াছে। সেই সকল দেশে দেখা যায়, আদিম অবস্থায় চিত্রাক্ষরগুলির সংখ্যা প্রয়োজন অপেক্ষা অনেক অধিক ছিল, উহাদের সংখ্যা ক্রমশঃ হ্রাস হইয়া ভাষা-বিজ্ঞানের উপযোগী নির্দ্দিষ্ট কয়েকটি লিপিতে পরিণত হইয়াছে। কিন্তু অশোকলিপির প্রারম্ভ হইতেই উহা স্বরবিজ্ঞানের অনুযায়ী নির্দ্দিষ্টসংখ্যক অক্ষরে সীমাবদ্ধ। এই পূর্ব্বোক্ত পরিণতি প্রাপ্তির আরম্ভসূচক নিদর্শন ভারতবর্ষে নাই; এই কারণে কোন কোন পণ্ডিত অনুমান করেন, ভারতবাসিগণ বিদেশ হইতে লিপিমালা গ্রহণ করিয়া উহা শীঘ্র শীঘ্র তাঁহাদের বৈজ্ঞানিক প্রণালীতে গঠিত করিয়া সম্পূর্ণ করিয়া ফেলিয়াছেন। তাঁহারা আরও বলেন, অশোকলিপি নানা দূরবর্ত্তী প্রদেশে একই প্রকার দৃষ্ট হয়; প্রাচীন কাল হইতে ভারতবর্ষে লিপিমালার প্রচলন থাকিলে, অশোকের অনুশাসন ভিন্ন ভিন্ন দেশে প্রচলিত-লিপিভেদে ভিন্ন ভিন্নরূপ অক্ষরে উৎকীর্ণ হইত।

উক্ত যুক্তিগুলি সমীচীন বোধ হয় না। ভারতবর্ষে প্রাচীন কীর্ত্তিগুলি এখন লুপ্তপ্রায় বলিলেও অত্যুক্তি হয় না। বারাণসী প্রভৃতি প্রাচীনতম স্থানে পুরাতন মন্দির প্রভৃতি নাই বলিলেও চলে। প্রাচীন কীর্ত্তির উপর এরূপ অশ্রুতপূর্ব্ব অত্যাচার আর কোন দেশে সংঘটিত হয় নাই। সহসা কোন রাষ্ট্রবিপ্লবে বা অত্যাচারীর আক্রমণে যে সমস্ত গৌরব-চিহ্ন নষ্ট হয়, তাহার পুনপ্রতিষ্ঠা সম্ভবপর; অন্ততঃ সেরূপ আকস্মিক উৎপীড়নে দেশের সমস্ত কীর্ত্তি নষ্ট হইবার সম্ভাবনা ঘটে না, কিন্তু ভারতবর্ষ

ক্রমাগত শত শত বৎসর ধরিয়া যে অত্যাচার সহ্য করিয়া আসিয়াছে, তাহাতে প্রাচীন কীর্ত্তির যে কিছু সামান্য নিদর্শন প্রাপ্ত হওয়া যায়, তাহাই আশ্চর্য্যের বিষয় বলিতে হইবে। হিউনসাঙ যে সকল বিগ্রহ ও মন্দিরের উল্লেখ করিয়াছিলেন, তাহার কয়টি এখন বর্ত্তমান? কাশীর ১০০ ফিট উচ্চ ধাতুনির্ম্মিত শিববিগ্রহ এখন কোথায়? এখন আমাদের তীর্থ-গুলির প্রাচীনতার প্রমাণ শুধু কিংবদন্তী ও প্রাচীন গ্রন্থাদি। ভারতের সর্ব্বত্র শত শত ভগ্ন বিগ্রহে অশ্রুত পূর্ব্ব নীরব অত্যাচারের কাহিনী অব্যক্ত ভাষায় লিখিত রহিয়াছে। এ অবস্থায় প্রাচীনগ্রন্থোক্ত প্রমাণ ভিন্ন অন্য প্রমাণ এদেশে স্বভাবতঃই বিরল হইবার কথা।

কিন্তু প্রমাণ বিরল হইলেও একবারে দুষ্প্রাপ্য নহে। ভারতবর্ষের শৈলে ও গুহায় উৎকীর্ণ লিপি ও মন্দিরাদির এ পর্য্যন্ত অধিক অনুসন্ধান হয় নাই। পূর্ব্ববর্ত্তী প্রাচীন অক্ষরের অধিকতর নিদর্শন ভবিষ্যতে আবিষ্কৃত হইতে পারে। মহারাজ অশোক বৌদ্ধধর্ম্মের প্রচারে নিরত ছিলেন, সুতরাং দেশে দেশে উৎকীর্ণ অনুশাসনের প্রচার দ্বারা ধর্ম্ম প্রচারের উদ্দেশ্য সিদ্ধ করিয়াছিলেন। ভারতবর্ষে এভাবে ধর্ম্মপ্রচারের চেষ্টা এই সময়েই নূতন প্রবর্ত্তিত হইয়াছিল বলিয়া বোধ হয়। পূর্ব্ববর্ত্তী নৃপতিগণ এই ভাবের অনুশাসনপ্রচার আবশ্যক মনে করিয়াছিলেন, এরূপ বোধ হয় না। এ দেশে যুধিষ্ঠিরের পর অশোকের ন্যায় রাজচক্রবর্ত্তী আর কেহ জন্মগ্রহণ করেন নাই। সেই অশোকেরই প্রস্তরানুশাসন ভিন্ন তদানীন্তন আর কোন লিপিচিহ্ন পাওয়া যাইতেছে না; এবং সেই চিহ্নগুলিও যে বহুসংখ্যক লুপ্ত গৌরবের মুষ্টিমেয় অবশেষ, তৎসম্বন্ধেও সন্দেহ নাই। কথিত আছে, মহারাজ প্রিয়দর্শী ৮৪০০০ অনুশাসনের প্রচার করিয়াছিলেন; বর্ত্তমানকালে তন্মধ্যে কেবল ৪০ খানি পাওয়া গিয়াছে। সেই ৪০ খানির মধ্যেও যে ধ্বংসক্রিয়া সূচিত হয় নাই, একথা বলা যায় না। দেখা যায়, এলাহাবাদের প্রস্তরা-

মুশাসনের কতক অংশ কর্ত্তিত করিয়া ১৬০৫ খৃষ্টাব্দে সম্রাট্ জাহাঙ্গীর তন্মধ্যে স্বীয় মহিমাজ্ঞাপক এক প্রস্তরলিপি সন্নিবিষ্ট করিয়াছিলেন। এমন অবস্থায় যদি তৎপূর্ব্ববর্ত্তী রাজাদের কোন মুদ্রিত নিদর্শন পাওয়া না যায়, তাহা হইলে ভারতীয় লিপির মৌলিকতায় সন্দিহান হইবার কারণ নাই। কিছু নিদর্শন যে না পাওয়া গিয়াছে, এমন নহে। পঞ্জাবে হরপ নামক স্থানের স্তম্ভে উৎকীর্ণ লিপি ইহার অন্যতর প্রমাণ। এখনও এই স্তম্ভস্থ প্রাচীন চিত্রলিপির পাঠোদ্ধার পর্য্যন্ত হয় নাই; তথাচ ইহা যে অন্ততঃ খৃঃ পূঃ ৫০০ বৎসরের লিপির নিদর্শন, তাহা সপ্রমাণ হইয়াছে। অধিক দিনের কথা নয়, আফগান-প্রান্ত হইতে পর্ব্বতগাত্রে উৎকীর্ণ কতকগুলি অতি প্রাচীন লিপি আবিষ্কৃত হইয়াছে। য়ুরোপীয় প্রধান প্রধান প্রত্নতত্ত্ববিদ্গণ অনেক চেষ্টা করিয়াও তাহার পাঠোদ্ধার করিতে পারেন নাই। কালে এই লিপিমালার পাঠোদ্ধার হইলে ভারতীয় লিপিতত্ত্বের আর এক নূতন যুগ প্রবর্ত্তিত হইতে পারে। ভারতের প্রান্তসীমার কথা ছাড়িয়া দিতেছি। আমাদের এই বাঙ্গালা প্রেসিডেন্সির মধ্যেই মগধপতি জরাসন্ধের রাজধানী গিরিব্রজে 'জরাসন্ধ-কা-বৈঠকে'র নিকট পার্ব্বতীয় পথের উপর প্রাচীনতম লিপি উৎকীর্ণ রহিয়াছে। তাহা যে কত প্রাচীন, তাহা কেহ এখনও স্থির করিয়া বলিতে পারেন নাই। শ্রীযুক্ত নগেন্দ্রনাথ বসু বলেন যে, 'ঐ লিপি মগধরাজ জরাসন্ধের সমসাময়িক হইলেও হইতে পারে, উহা চিত্রলিপি ও কীলরূপা শিল্পলিপির মধ্যবর্ত্তী আকারের, অথচ তদপেক্ষা কোন প্রাচীনতম লিপি।' অল্প দিন হইল, বস্তী জেলায় প্রাচীন কপিলবাস্তুর অতিসান্নিধ্যে পিপড়াও গ্রামে মিঃ পেপী একটী স্তূপ হইতে বুদ্ধদেবের দেহাবশেষবিশিষ্ট উৎকীর্ণ বিবরণযুক্ত প্রস্তরপাত্রের আবিষ্কার করিয়াছেন। বৃটিশ গবর্ণমেণ্টের প্রদত্ত উক্ত উপহার মহাসমারোহের সহিত শ্যামাধিপতি স্বীয় রাজ্যে প্রতিষ্ঠিত করিয়াছেন। সাঁচীর স্তূপ হইতে বুদ্ধদেবের দুই শিষ্য সারিপুত্র ও

মহামৌদ্গল্যায়নের দেহাবশেষ প্রাপ্ত হওয়া গিয়াছে ; তাহার সহিত উৎকীর্ণ লিপি পাত্রেরও উদ্ধার হইয়াছে। এই উভয় লিপিই যে বুদ্ধনির্ব্বাণের প্রায় সমসাময়িক তাহা বলা বাহুল্য।

অশোক-অনুশাসনে দুই প্রকার অক্ষর দৃষ্ট হয় ; কপূরদি-গিরির অনুশাসনে যবনলিপি ব্যবহৃত হইয়াছে ; উহার গতি দক্ষিণ দিক্ হইতে বামদিকে। অপর সমস্ত দেশীয় অনুশাসনে অশোকের রাজসভার অক্ষরই প্রাধান্যলাভ করিযাছে। রাজশিল্পিগণ কর্ত্তৃক খোদিত অক্ষবে রাজধানীর গৌরবরক্ষা কিছু অস্বাভাবিক হয় নাই ; কেবল লোকের বোধসৌকর্য্যার্থ অনুশাসনেব ভাষা দেশভেদে কিছু ভিন্ন করা হইয়াছে। অশোকের ন্যায় প্রতাপান্বিত রাজা রাজকার্য্যের সৌকর্য্যার্থ স্বীয় প্রদেশের অক্ষর যে অধীনস্থ জনপদসমূহে প্রচলিত করিবেন, ইহাও বিচিত্র নহে। নানারূপ প্রাদেশিক অক্ষর বর্ত্তমান থাকিলেও দেবনাগর এক সময়ে ভারতবর্ষের সর্ব্বত্র প্রচলিত ছিল। অতএব অশোকের অনুশাসনে নানা স্থানে একরূপ লিপি ব্যবহৃত হইয়াছিল দেখিযা সেই সেই দেশে অন্য লিপি প্রচলিত ছিল না, এরূপ সিদ্ধান্ত গ্রহণ করা যায় না।

প্রাচীন সংস্কৃত সাহিত্যে ও বিদেশীয় ভ্রমণকারীদিগের ভ্রমণবৃত্তান্তে ভারতবর্ষীয় লিপির মৌলিকত্ব বিশেষরূপে প্রমাণিত হইতেছে। মেগাস্থিনিস ভারতবর্ষে জন্মপত্রিকা লিখিবাব পদ্ধতি ও দূরত্বসূচক ক্রোশাঙ্কযুক্ত প্রস্তরখণ্ডেব উল্লেখ করিযাছেন। আলেকসন্দারের সেনাপতি নিয়ার্কস্ লিখিয়া গিয়াছেন, ভারতবর্ষের লোকেরা তূলা দিয়া একপ্রকার কাগজ প্রস্তুত করিয়া থাকে। ললিতবিস্তরে ভারতীয় নানা লিপিমালার বিষয় উল্লিখিত আছে, তাহা আমরা পূর্ব্বেই বলিয়াছি। পাণিনি ব্যাকরণের অষ্টমাধ্যায়ে 'লিপি', 'গ্রন্থ,' 'পুস্তক' প্রভৃতি শব্দ পাওয়া যায়, এবং 'যবনানী' শব্দের উল্লেখ থাকায় স্বতন্ত্র

আর্য্যলিপির সত্তাই প্রমাণিত হইতেছে। ব্রাহ্মণগ্রন্থে 'কাণ্ড', 'পটল' (যাহাদের অর্থ পুস্তকাধ্যায়) শব্দ পাওয়া যাইতেছে। মহাভারত, ও মনুসংহিতায় এ দেশে লিপি প্রচলিত থাকার নানারূপ প্রমাণ রহিয়াছে। শতপথব্রাহ্মণ গ্রন্থে বেদের ১০৮০০ পংক্তি দোষাবহ বলিয়া উল্লিখিত হইয়াছে, এবং যজুর্ব্বেদে পরার্দ্ধ সংখ্যা পর্য্যন্ত গণনা পাওয়া যায়। লেখার পদ্ধতি না থাকিলে এরূপ জটিল গণনা সম্ভব হইত না। কবিতাই কণ্ঠস্থ করিয়া শিক্ষালাভ কতকটা স্বাভাবিক, কিন্তু বৈদিক গ্রন্থগুলিতে গদ্যরচনারও অভাব নাই। আমরা এই সকল কারণে আর্য্যলিপির মৌলিকতা সম্বন্ধে কোনক্রমেই সন্দেহ করিতে পারি না। ভারতীয় লিপির মৌলিকতার প্রধান বিরোধী মোক্ষমূলর ১৮৯৯ খৃঃ নবেম্বর মাসের 'নাইন্‌টিন্থ সেঞ্চুরী' নামক পত্রিকায় স্বীকার করিতে বাধ্য হইয়াছেন যে, ক্রোশাঙ্ক চিহ্ন প্রভৃতি ক্ষুদ্র ক্ষুদ্র অক্ষর হিন্দুগণ নিজেরাই উদ্ভাবিত করিয়াছিলেন, তাহার যথেষ্ট প্রমাণ আছে; অথচ তাঁহারা সমস্ত অক্ষরমালার উদ্ভাবন করেন নাই। এ যুক্তি বড়ই অদ্ভুত বোধ হয়।

লিপিমালার পরিবর্ত্তন, প্রাচীন বঙ্গলিপি।

আর্য্যাবর্ত্তবাসীদিগের সর্ব্বাপেক্ষা প্রাচীন অক্ষর ব্রাহ্মীলিপি নামে অভিহিত। তাহার নিদর্শন প্রাপ্ত হইবার সুবিধা নাই। অশোকের অনুশাসনে যে অক্ষর দৃষ্ট হয়, * খৃষ্ট জন্মিবার বহু পূর্ব্বে তাহা প্রচলিত ছিল। কয়েক শতাব্দীর মধ্যে অশোকলিপি পরিবর্ত্তিত হইয়া যে আকার ধারণ করিল, তাহা সচরাচর 'গুপ্তলিপি' আখ্যায় অভিহিত হইয়া থাকে। পাটলিপুত্রের গুপ্তবংশীয় সম্রাট্‌দিগের

* অশোক মৌর্য্যবংশীয় রাজা ছিলেন, এজন্য কোন কোন লেখক এই অক্ষরকে মৌর্য্য লিপি অভিধান দিয়া থাকেন। কানিংহাম্ ইহাকে ইন্দপাল্লি নামে অভিহিত করিয়াছেন।

অনুশাসন এই অক্ষরে লিখিত। আর্য্যাবর্ত্তের অধিকাংশ স্থলে প্রধানতঃ এই অক্ষর প্রচলিত থাকিলেও, স্থানভেদে স্বভাবতঃই ইহার কিছু কিছু পরিবর্ত্তন হইয়াছিল। গুপ্তবংশের অবনতির পর 'গুপ্তলিপি' হইতে 'সারদা', 'শ্রীহর্ষ', 'কুটিল' প্রভৃতি প্রাচ্য অক্ষরের উদ্ভব হইল। 'সারদা' উত্তর ও পশ্চিম ভারতে, 'শ্রীহর্ষ' আর্য্যাবর্ত্তের মধ্যপ্রদেশে এবং কুটিল ও তল্লক্ষণাক্রান্ত অপরাপর প্রাচ্য অক্ষর পূর্ব্বভারতে ব্যবহৃত হইতে লাগিল। 'সারদা' অক্ষর হইতে বর্ত্তমান 'কাশ্মীরী', 'গুরুমুখী' ও 'সিন্ধী' অক্ষরের উৎপত্তি। বর্ত্তমান সময়েও কাঙ্গরা ও তন্নিকটবর্ত্তী উপত্যকার অধিবাসীরা যে অক্ষর ব্যবহার করিয়া থাকে, গুপ্তলিপির সহিত তাহার অনেকটা সাদৃশ্য দৃষ্ট হয়। 'শ্রীহর্ষ' অক্ষর অধিক কাল প্রচলিত ছিল না; ইহা হইতেই দেবনাগরী ও বিবিধ নাগরী অক্ষরের উৎপত্তি হয়। এখনও তিব্বত দেশে সংস্কৃত লিখিবার জন্য শ্রীহর্ষ অক্ষরের অনুরূপ একপ্রকার অক্ষর ব্যবহৃত হয়। কুটিল প্রভৃতি অক্ষর বৌদ্ধ পালরাজগণের অধিকার-কালে নেপাল হইতে কলিঙ্গ ও বারাণসী হইতে আসাম, এই বিস্তীর্ণ ভূখণ্ডে প্রচলিত ছিল। প্রাচীন বঙ্গাক্ষর, কুটিল ও মাগধাদি লিপি, এক বংশেরই লক্ষণাক্রান্ত বলিয়া বোধ হয়।

শ্রীযুক্ত নগেন্দ্রনাথ বসু বাঁকুড়ার সুশুনিয়া পাহাড় হইতে মহারাজ চন্দ্রবর্ম্মার একখানি শিলালিপির আবিষ্কার করিয়াছেন। এ লিপিখানি খৃষ্টীয় চতুর্থ শতাব্দীর কোন সময়ে খোদিত হইয়াছিল। এই লিপির আকার মোটামুটী গুপ্তলিপির মত; তবে অনেক অক্ষরের ছাঁদ গুপ্ত-বংশের অভ্যুদয়ের পূর্ব্ববর্ত্তী বলিয়াই বোধ হয়। দেড় হাজার বর্ষেরও পূর্ব্বে বাঙ্গালা দেশে কিরূপ অক্ষর প্রচলিত ছিল, তাহা চন্দ্রবর্ম্মার লিপি হইতে কতকটা জানা যায়। * উপক্রমেই বলিয়াছি, যে, খৃষ্ট জন্মিবার

* সাহিত্য-পরিষৎ-পত্রিকা, ১৩০৩ সাল, ২৬৯ পৃষ্ঠা।

৩০০বর্ষ পূর্ব্বে, অর্থাৎ এখন হইতে ২২০০ বর্ষ পূর্ব্বেও, মগধলিপি, অঙ্গ-লিপি, বঙ্গলিপি প্রভৃতি ভিন্ন লিপি প্রচলিত ছিল, তাহা ললিতবিস্তর হইতে প্রমাণিত হইযাছে। তখনও নাগর অক্ষরের উৎপত্তি হয় নাই অথবা কোন অক্ষর নাগরী নামেও গণ্য হয় নাই। * সুতরাং প্রতিপন্ন হইতেছে নাগরী অক্ষর অপেক্ষা আমাদের বঙ্গাক্ষর প্রাচীন। বঙ্গলিপির রূপ অনেকটা চন্দ্রবর্ম্মার লিপিতে প্রতিফলিত হইয়াছে। সেই লিপিই ক্রমশঃ পরিপুষ্ট হইযা বর্ত্তমান রূপ ধারণ করিয়াছে, তাহাতে সন্দেহ নাই।

উড়িয়া লিপি ও বঙ্গীয লিপি অনেকটা একই প্রকারের। প্রভেদ এই যে, উড়িয়া অক্ষরগুলির মাত্রা গোলাকার ; উৎকলবাসিগণ তাল-পত্রের উপর 'খুন্তি' নামক লৌহ-সূচী দ্বারা লিখিতেন ; সূক্ষ্মাগ্র খুন্তির দ্বারা অক্ষরের শিরোভাগে সরল রেখার ন্যায় মাত্রা টানিতে গেলে তাল-পত্র ছিন্ন হইয়া যাইত, এই জন্য তাঁহারা গোলাকৃতি মাত্রা লিখিতে আরম্ভ করিলেন। বাঙ্গালা দেশে কঞ্চির কলমের অগ্রভাগ তির্য্যক ভাবে কাটা হইত ; এইরূপ লেখনী দ্বারা প্রাচীন বর্ণমালার বৃত্তাকার অক্ষরগুলি অঙ্কিত করা সুকঠিন ; কলমের টানে অক্ষরের কোণগুলি পরিষ্কাররূপে ফুটিয়া উঠে, এবং অতি সহজে ও অনায়াসে সরল রেখার মাত্রা টানা যায় ; বলা বাহুল্য, কুটিলাক্ষরের শ্রেণীভুক্ত বঙ্গলিপির ইহাই বিশেষত্ব।

আসামী অক্ষর বঙ্গাক্ষরেরই প্রকারভেদমাত্র, ইহাতে কয়েকটি অপ্র-চলিত পুরাতন বাঙ্গালা ও মৈথিল অক্ষর রহিযাছে। প্রাচীন মৈথিল ও প্রাচীন বঙ্গাক্ষরের প্রভেদ অতি সামান্য ছিল। চতুর্দ্দশ শতাব্দীতে লিখিত বাঙ্গালা ও মৈথিল পুঁথির হস্তাক্ষর দেখিয়া,সকলে উভয়ের পার্থক্য নির্ণয় করিতে পারিবেন না। বর্ত্তমান মৈথিল অক্ষর বাঙ্গাল ও দেবনাগরীর

* সাহিত্য-পরিষৎ-পত্রিকা, ১৩০২ সাল, ৪৮১ পৃষ্ঠা।

মধ্যবর্ত্তী। নেপালীদিগের অক্ষরে এখনও প্রাচীন মৈথিল অক্ষরের ছাঁদ অনেকটা বিদ্যমান।

মহারাজা চন্দ্রবর্ম্মার লিপিই বঙ্গাক্ষরের প্রাচীনতম নিদর্শন। কাশী-খণ্ড পুঁথির বিষয় পূর্ব্বেই উল্লিখিত হইয়াছে; উহা ১০০৮ খৃষ্টাব্দের লেখা। শ্রীগয়াকর নামক এক ব্যক্তি বৌদ্ধতন্ত্রসম্বন্ধীয় কতকগুলি পুঁথি বঙ্গাক্ষরে (১১৯৮, ১১৯৯ ও ১২০০ খৃষ্টাব্দে) নকল করিয়াছিলেন; ইহাদের একখানিতে মগধের পালবংশের শেষ রাজা গোবিন্দপাল দেবের রাজ্যবিনাশের প্রসঙ্গ আছে; এই পুঁথিখানি নেপাল হইতে সংগৃহীত; এক্ষণে ইহা কেম্ব্রিজ নগরে রক্ষিত হইয়াছে। সংস্কৃত কলেজের লাইব্রেরীতে কতকগুলি বাঙ্গালা হস্তলিখিত পুঁথি আছে; সেগুলিও বঙ্গে মুসলমান রাজত্বের প্রথম শতাব্দীতে লিখিত। খৃষ্টীয় দ্বাদশ কি ত্রয়োদশ শতাব্দীতে উৎকীর্ণ বিশ্বরূপ সেনের তাম্রশাসনের অনেক স্থলে ঠিক আধুনিক বাঙ্গালা লিপির মত অক্ষর ব্যবহৃত হইয়াছে, এবং অপরাপর স্থলের লিপিও বঙ্গাক্ষরেরই অপেক্ষাকৃত প্রাচীন রূপ। উৎকল-রাজ দ্বিতীয় নৃসিংহ দেবের ১২৯৫ খৃষ্টাব্দে প্রদত্ত যে তাম্রশাসন পাওয়া গিয়াছে, তাহার অক্ষরের সহিত প্রাচীন বঙ্গাক্ষরের বিশেষ কোন প্রভেদ নাই।

১১৫৭ খৃষ্টাব্দে উৎকীর্ণ অশোকবল্ল মহারাজার শিলালিপি (বুদ্ধগয়ায় প্রাপ্ত), ১২৪৩ খৃষ্টাব্দের দামোদর রাজার প্রদত্ত তাম্রশাসনগুলিতেও আমাদের চিরপরিচিত বঙ্গাক্ষরের প্রাচীন রূপ বিদ্যমান। প্রাচীন লিপিমালার প্রতিরূপ এই অধ্যায়শেষে সন্নিবিষ্ট হইল।

আর্য্যভাষার পরিবর্ত্তন।

বঙ্গাক্ষর যেরূপ বহু শতাব্দী ব্যাপিয়া ক্রমে ক্রমে পরিপুষ্টি লাভ করিয়া বর্ত্তমান আকার ধারণ করিয়াছে, বঙ্গভাষাও সেইরূপ সুদীর্ঘকাল হইতে নানারূপ পরিবর্ত্তন ও সন্নিহিত নানা ভাষার মিশ্রণজনিত রূপান্তর গ্রহণ করিয়া,

বর্ত্তমান আকারে পরিণত হইয়াছে। আর্য্যগণ যে সময়ে এ দেশে প্রথম উপনিবেশ স্থাপন করিয়াছিলেন, সেই সময় হইতেই এই পরিবর্ত্তনের সূচনা; ক্রমশঃ বঙ্গবাসী আর্য্যগণের কথিত ভাষা গৌড়ীয় * অন্যান্য ভাষা হইতে পৃথক্ হইয়া দেশজ্ঞাপক স্বতন্ত্র আখ্যা গ্রহণ করিল। কিন্তু কোন্ সময়ে বঙ্গভাষার উৎপত্তি, কে বলিবে? আদি দেখিবার ঔৎসুক্য আমাদের নাই, প্রকৃতিও সৃষ্টির প্রথম কাহিনী যবনিকার অন্তরালে প্রচ্ছন্ন রাখিয়াছেন, আদি বৃত্তান্তের চিররহস্যভেদে বিজ্ঞান অসমর্থ। মনুষ্য-জাতি যত প্রাচীন, ভাষাও তত প্রাচীন। মনুষ্যভাষার যে সর্ব্বপ্রাচীন অমর নিদর্শন রহিয়াছে, বঙ্গভাষার আদিরূপ অন্বেষণ করিতে গেলে সেই বেদকেই অবলম্বন করিতে হইবে।

আর্য্য-জাতির প্রথম ভাষা বেদে, তাহার পর রামায়ণাদির ভাষা সংস্কৃত, সংস্কৃতের পর বৌদ্ধদিগের পালি ও গাথা প্রভৃতি প্রাকৃত, চতুর্থ স্তরে, বাঙ্গালা হিন্দি প্রভৃতি গৌড়ীয় ভাষাসমূহ। এস্থলে শুধু লিখিত ভাষার কথাই বলা হইতেছে। বঙ্গভাষার উৎপত্তি কালের নির্দ্দেশ সুসাধ্য নহে, আমরা ইহার লিখিত ভাষার পরিণতির কাল নির্ণয় করিতে চেষ্টা করিব। ভাষার আদি নির্ণয় করিবার ভার, কল্পনা-শীল কবি ও দার্শনিক-দিগের হস্তে অর্পণ করিয়া, ঐতিহাসিকগণ নিশ্চিন্ত থাকিতে পারেন।

লিখিত ও কথিত ভাষা।

বোধ হয়, যে ভাষায় আদিম হিন্দুগণ কথা কহিতেন, বেদে ঠিক সেইরূপ ভাষাই ব্যবহৃত হইয়াছিল। কিন্তু তৎ-পরে ভাষার শ্রীবৃদ্ধিসাধনের চেষ্টা ও ব্যাকরণের সূত্রপাত হইতে কথিত ও লিখিত ভাষা স্বতন্ত্র হইয়া দাঁড়াইয়াছে।

* হরনলি সাহেব নিম্নলিখিত ভাষাগুলিকে 'গৌড়ীয় ভাষা' এই সাধারণ সংজ্ঞা দিয়াছেন।—উড়িয়া, বাঙ্গালা হিন্দী নেপালী মহারাষ্ট্রী গুজরাতী সিন্ধী, পঞ্জাবী ও কাশ্মীরী। আমরাও এই সংজ্ঞাই ব্যবহার করিব।

তাই, রামায়ণের ভাষা ঠিক কথিত ভাষা বলিয়া স্বীকার করা যায় না। যখন কালিদাস 'বালেন্দুবক্র পলাশ-পর্ণে'র বর্ণনা করিতেছিলেন, অথবা জয়দেব 'মদন-মহীপতির কনক-দণ্ড-রুচি কেশরকুসুমে'র কথা লিখিতেছিলেন, তখন তাঁহারা সে ভাষায় কথা কহেন নাই। এখনও বঙ্গের কত কবি মুখে 'বিদ্যুৎ' কি 'মেঘের ডাক' বলিয়া, লেখনী দ্বারা 'ইরম্মদ' বা 'জীমূতমন্দ্রে'র সৃষ্টি করিতেছেন। তাই বলিতেছিলাম, লিখিত ও কথিত ভাষার মধ্যে একটা প্রভেদ আছে এবং চিরদিনই থাকিবে।

লিখিত ভাষা ও কথিত ভাষার মধ্যে একটা ব্যবধান বর্ত্তমান, কিন্তু সে ব্যবধানের একটা সীমা আছে; তাহা অতিক্রম করিলে লিখিত ভাষা মৃত হইয়া পড়ে ও তৎস্থলে কথিত ভাষা একটু বিশুদ্ধ হইয়া লিখিত ভাষায় পরিণত হয়। লিখিত ভাষা উত্তরোত্তর উন্নত হইয়া শিক্ষিতসম্প্রদায়ের ক্ষুদ্র গণ্ডীর মধ্যে সীমাবদ্ধ হয়। ক্রমশঃ বাক্য-পল্লবে স্পৃহা ও শব্দের শ্রীবৃদ্ধি চেষ্টার ফলে লিখিত ভাষা জনসাধারণের অনধিগম্য হইয়া পড়ে:—তখন ভাষাবিপ্লবের আবশ্যক হয়। যখন সংস্কৃতের সঙ্গে কথিত ভাষার সেইরূপ প্রভেদ জন্মিল তখন কথিত পালিভাষা কিঞ্চিৎ বিশুদ্ধ হইয়া, লিখিত ভাষা হইয়া দাঁড়াইল; যখন পুনশ্চ প্রাকৃতের সঙ্গে কথিত ভাষার প্রভেদ অধিক হইল, তখন বর্ত্তমান গৌড়ীয় ভাষাগুলি কিঞ্চিৎ পরিশুদ্ধ হইয়া লিখিত ভাষায় পরিণত হইল। ব্যাকরণ, শিশু ও অকৃতীর বাক্‌চেষ্টার শাসন করে; কিন্তু তাই বলিয়া উহা চির-প্রবাহশীল ভাষার গতি স্থির রাখিতে পারে না। ব্যাকরণকে অগ্রাহ্য করিয়া ভাষা রূপান্তর গ্রহণ করে। ব্যাকরণ, যুগে যুগে ভাষার পদাঙ্কস্বরূপ পড়িয়া থাকে। ভাষা যে পথে বহিয়া যায়, ব্যাকরণ সেই পথের সাক্ষী মাত্র। বিলুপ্ত মাহেশ ব্যাকরণের পর পাণিনি, তৎপর বররুচি, পুরন্দর, যাস্ক, ইঁহাদের পর রূপসিদ্ধি, লঙ্কেশ্বর, শাকল্য, ভরত, কোহল, ভামহ, বসন্তরাজ, মার্কণ্ডেয়, ক্রমদীশ্বর, মৌদ্গল্যায়ন, শিলাবংশ—ইহারা ব্যাকরণ রচনা

করেন। পূর্ব্ববর্ত্তী যুগে যাহা ভাষার দোষ বলিয়া কীর্ত্তিত, পরবর্ত্তী যুগের ব্যাকরণে তাহাকেই ভাষার নিয়ম বলিয়া স্বীকৃত। তাই পাণিনির নিয়ম অগ্রাহ্য করিয়াও মহাবংশ ও ললিতবিস্তর শুদ্ধ বলিয়া গণ্য, এবং বররুচির নিয়ম অগ্রাহ্য করিয়াও চাঁদ কবির গাথা কি চৈতন্যচরিতামৃত নিন্দনীয় হয় নাই। সময় সম্বন্ধে যেরূপ প্রাতঃ, সন্ধ্যা, রাত্রি,—ভাষা সম্বন্ধেও তদ্রূপ—সংস্কৃত, প্রাকৃত, বাঙ্গালা বা হিন্দী;—পূর্ব্ববর্ত্তী অবস্থার রূপান্তর।

বঙ্গভাষার ক্রমবিকাশ।

বঙ্গভাষা আমরা এখন যেরূপ বলি, তাহার মুখ্য চিহ্নগুলি কোন্ সময়ে গঠিত হইয়াছিল, তাহার নিরূপণ সহজ নহে। বঙ্গভাষা, জননীর গর্ভ হইতে শিশুর ন্যায়, কোন শুভ লগ্নে ভূমিষ্ঠ হয় নাই। বহুদিন হইতে ক্রমে ক্রমে ইহার বর্ত্তমান রূপ গঠিত হইতেছিল। কথিত ভাষা, ব্যাকরণশাসিত 'লিখিত' প্রাকৃত হইতে বহু দূরে আসিয়া পড়িল—কিন্তু একদিনে নহে। হর্ন্‌লি সাহেবের মতে, ৮০০খৃঃ হইতে ১২০০খৃঃ অব্দের মধ্যে প্রাকৃতের যুগ লুপ্ত ও গৌড়ীয় ভাষাসমূহের যুগ উদ্ভূত হইয়াছিল। বৌদ্ধ-শক্তির পরাভবে, হিন্দুধর্ম্মের পুনরুত্থানে, হিন্দু জাতির নব চেষ্টার স্ফুরণে ও সংস্কৃতের নববিকাশে, সেই পরিবর্ত্তন এত দ্রুত হইল,—প্রাকৃতের সঙ্গে কথিত ভাষার প্রভেদ এত বেশী হইল যে, প্রাচীন ভাষাকে বিদায় দিয়া, কথিত গৌড়ীয়ভাষাগুলিকে লিখিত ভাষার সিংহাসনে প্রতিষ্ঠিত করিতে হইল। ইতিহাসেও বৌদ্ধাধিকারের লোপকাল ও হিন্দুধর্ম্মের অভ্যুত্থান-কাল ৮০০খৃঃ হইতে ১২০০ খৃঃ অব্দের মধ্যে বলিয়া বর্ণিত আছে।

---

# দ্বিতীয় অধ্যায়।

## সংস্কৃত, প্রাকৃত ও বাঙ্গলা।

ধর্ম্ম ও ভাষা।

ধর্ম্মবিপ্লবে প্রাচীন ভাব ও ভাষার সংস্কার এবং নব ভাব ও ভাষার প্রতিষ্ঠা হয়। রোমান যাজকদিগের প্রভুত্ব লোপের সঙ্গে সঙ্গে, লাটিনের একাধিপত্য নষ্ট হয়। বুদ্ধদেব মৃত্যুর অব্যবহিত পূর্ব্বে, স্বীয় শিষ্যগণকে তাঁহার বাক্য ও কার্য্যাবলি পালিভাষায় লিপিবদ্ধ করিবার আজ্ঞা দেন।* ভারতের ভাষার ইতিহাসে সেইদিন এক নবযুগ প্রবর্ত্তিত হয়। যদিচ বৌদ্ধগণও মধ্যে মধ্যে সংস্কৃতে পুস্তকাদি রচনা করিয়াছেন, তথাপি বুদ্ধের সেই অনুজ্ঞা প্রচারের সময় হইতেই সংস্কৃতের অখণ্ড প্রভাব তিরোহিত হয়। দেবভাষা, দেব ও ঋষিগণের জন্য সেই দিন স্বর্গারোহণ করেন।

বৌদ্ধ প্রভাব।

বৌদ্ধাধিকারে প্রাচীন ভাষা ও ভাব দলিত হয়। ব্রাহ্মণগণ কৃষিকার্য্য আরম্ভ করেন, কভু বা বৌদ্ধদিগের ভাবে দয়া স্মরণ করিয়া হলাকর্ষণ কার্য্যে নিবৃত্ত হইবার বিধি প্রণয়ন করেন যথা,—

বৈশ্যবৃত্ত্যাপি জীবংস্তু ব্রাহ্মণঃ ক্ষত্রিয়োঽপি বা। হিংসাপ্রায়াং পরাধীনাং কৃষিং যত্নেন বর্জয়েৎ॥ কৃষিং সাধ্বিতি মন্যন্তে সা বৃত্তিঃ সদ্বিগর্হিতা। ভূমিং ভূমিশয়াংশ্চৈব হন্তি কাষ্ঠময়মুখম্॥ মনুসংহিতা ১০ম অধ্যায় ৮৪ শ্লোক।—এই অংশ বৌদ্ধগণ কর্ত্তৃক পরবর্ত্তী কালের যোজনা বলিয়া বোধ হয়।

* "আমার বাক্য সকল সংস্কৃতে অনুবাদ করিও না, তাহা হইলে বিশেষ অপরাধী হইবে। আমি যেমত প্রাকৃত ভাষায় উপদেশ দিতেছি, ঠিক সেইরূপ ভাষা গল্পাদিতে ব্যবহার করিবে।" বুদ্ধবাক্য ত্রিপিটক পালি ভাষায় রচিত হইয়াছিল, এবং ইহার টীকাকারও কহেন, বুদ্ধবাক্য সকল মগধনিরুত্তি অর্থাৎ প্রাকৃত ভাষায় রচিত।

বড় সুন্দর এবং প্রায় ৪০০ বৎসরের প্রাচীন। আমি নিজে অর্থব্যয় করিয়া কুঞ্জঘাটা হইতে একখানি ফটোগ্রাফ তোলাইয়া আনিয়াছি। গৌরাঙ্গসমাজের ছবিতে চৈতন্যপ্রভুর কপালে এবং নাসাগ্রভাগে যে তিলক ও চক্ষুপ্রান্তে যে অশ্রুবিন্দু দৃষ্ট হয়, মৎসংগৃহীত নিগেটিভ এবং ফটোগ্রাফে তাহা পাই নাই, সুতরাং গৌরাঙ্গ সমাজের ছবির সঙ্গে আমার ছবির একটুকু পার্থক্য আছে। এই ফটোগ্রাফখানির প্রাপ্তি সম্বন্ধে ফরিদপুরের স্বনামপ্রসিদ্ধ উকীল শ্রীযুক্ত অম্বিকাচরণ মজুমদার মহাশয়ের অনুরোধে বহরমপুরের বিখ্যাত উকীল শ্রীযুক্ত অনারেবল বৈকুণ্ঠনাথ সেন মহাশয় আমাকে সাহায্য করেন। এজন্য আমি উভয়ের নিকটই কৃতজ্ঞ। 'দক্ষিণরায়' দেবের প্রতিমূর্ত্তি আমি বহু চেষ্টা করিয়া হাওড়া—খুরুট পঞ্চাননতলার উক্তদেবের একটি প্রাচীন মন্দির হইতে উদ্ধার করিয়াছি, এতৎপক্ষে শ্রীযুক্ত শ্যামাচরণ আঢ্য মহাশয়ের সাহায্য পাইয়াছি। এই সকল ছবির জন্য আমার অনেক অর্থব্যয় হইয়াছে। বৃন্দাবনে মহাপ্রভুর একখানি অতি প্রাচীন তৈলচিত্র আছে, এই সংবাদ জানিয়া বৃন্দাবনবাসী জনৈক মহাশয়ের নিকট, তাঁহার ইচ্ছাক্রমে অর্থ প্রেরণ করা হয়। কিন্তু ছবি পাওয়া দূরে থাক্, অর্থ পর্য্যন্ত প্রত্যর্পিত হয় নাই। উদ্ধারণ দত্তের যে ছবি প্রদত্ত হইল, তাহা সুহৃদ্বর শ্রীযুক্ত অচ্যুতচরণ চৌধুরী মহাশয়ের প্রেরিত ছবি হইতে গৃহীত হইয়াছে, সেই ছবি খানি সম্বন্ধে অচ্যুতবাবু লিখিয়াছেন—"হুগলীর অন্তর্গত বালিগ্রামে উদ্ধারণ দত্ত বংশীয় ৺জগমোহন দত্ত মহাশয়ের শ্রীবিষ্ণুমন্দিরে উদ্ধারণ দত্তের এক প্রাচীন দারুময়ী মূর্ত্তি আছে; প্রাচীন কালাবধি ইহার যথারীতি সেবা পূজা হয়, প্রেরিত ছবি সেই প্রাচীন দারুময়ী মূর্ত্তি হইতে গৃহীত।" জগদানন্দের হস্তলিপি আমি শ্রীযুক্ত কালিদাসনাথ মহাশয়ের নিকট হইতে প্রাপ্ত হই। ইহা কবির খসড়ালেখার প্রতিলিপি। সেই খসড়ায় দেখা যায়, কবির কোন একটি পংক্তি মনোনীত না হওয়াতে সে পংক্তি সংশোধন করিয়া তিনি অপর এক ছত্র লিখিয়াছেন, সে ছত্রটিও ভাল না লাগাতে অপর এক ছত্র দ্বারা উহা সংশোধন করিয়াছেন, এইরূপ উপর্য্যুপরি চেষ্টার পরে যে ছত্র সর্ব্ব শেষ মনোনীত হইয়াছে, তাহা সুকৌশলে স্বীয় পদরাশির অন্তর্ব্বর্ত্তী কোনও স্থানে সংযোজনা করিয়া দিয়াছেন। বনবিষ্ণুপুর হইতে সংগৃহীত বাং ১০৬৮ সালে লিখিত এক খানি প্রাচীন চৈতন্য ভাগবত পুঁথির মলাটে প্রাপ্ত সংকীর্ত্তনের যে তৈল চিত্রের প্রতিলিপি দেওয়া হইল, তাহা সুহৃদোত্তম শ্রীযুক্ত নগেন্দ্রনাথ বসু মহাশয়ের পুস্তকাগার হইতে প্রাপ্ত হইয়াছি।

প্রথম সংস্করণের ভূমিকায় দাসী পত্রিকার একটি প্রবন্ধের মর্ম্মানুসারে গ্রন্থভাগে প্রদত্ত কবি জগৎরামরায়ের কাল সংশোধন-উদ্দেশ্যে যাহা লিখিয়াছিলাম, তৎপর সে বিষয়ে

সন্দেহের কারণ জন্মিয়াছে, আমরা এখনও এসম্বন্ধে কোন মীমাংসা করিতে পারি নাই। সুতরাং পুস্তকের সে অংশটি পরিবর্ত্তন করিলাম না।

এবারও বৈষ্ণব কবিগণের জীবনী সম্বন্ধে আমি সুহৃদ্বর শ্রীযুক্ত অচ্যুতচরণ চৌধুরী মহাশয়ের নিকট হইতে অনেক উপকরণ প্রাপ্ত হইয়াছি।

৩৪৪ পৃষ্ঠার পাদ টীকায় আমরা লিখিয়াছি, স্বর্গীয় হারাধন দত্ত ভক্তিনিধি মহাশয়ের মতে উমাপতি ধর স্বর্ণবণিক বংশীয়। সুলেখক শ্রীযুক্ত আনন্দনাথ রায় এবং ভিষক্প্রবর শ্রীযুক্ত যোগীন্দ্রনাথ বিদ্যাভূষণ এম, এ মহাশয় দ্বয় আমাকে কতকগুলি প্রমাণ প্রদর্শন করিয়াছেন, তদ্দারা দৃষ্ট হয়, কবি উমাপতি ধর বৈদ্যবংশীয় ছিলেন, মহামহোপাধ্যায় ভরতমল্লিককৃত রত্নপ্রভাগ্রন্থে ইহা স্পষ্টরূপ উল্লিখিত আছে এবং জেলা ফরিদপুরের অন্ত-গত পিঞ্জারী গ্রামে এখনও উমাপতিধরের বংশধরগণ বিদ্যমান রহিয়াছেন। এই পিঞ্জারী গ্রাম অতি প্রাচীন, লক্ষ্মণসেনের পুত্র বিশ্বরূপ সেন এই গ্রামখানি জনৈক সুপণ্ডিত ব্রাহ্মণকে প্রদান করিয়া যে তাম্রফলক প্রচারিত করেন, তাহা কয়েক বৎসর হইল এসিয়াটিক সোসাইটির জার্ণ্যালে প্রকাশিত হইয়াছে। উমাপতিধর বাঙ্গালা-ভাষার কবি নহেন, সুতরাং এ প্রসঙ্গের অধিকতর চর্চ্চা আমাদের বিষয় বহির্ভূত।

পদ্মাপুরাণের প্রাচীন কবি নারায়ণদেবের কোন বিবরণ ইতিপূর্ব্বে পাওয়া যায় নাই। সম্প্রতি এক খানি প্রাচীন পুঁথিতে নিম্নলিখিত বিকৃতপাঠ বিশিষ্ট কয়েকটি ছত্র পাওয়া গিয়াছে ;—

"নারায়ণ দেএ কহে জন্ম মগদ। মিশ্র শ্রীপতি নহে ভট্ট বিশারদ॥ মধুকুল্যগোত্র হইল গাই গুণাকর। শূদ্রকুলে জন্ম মোর সদা কাহেস্তের ঘর। নরহরি তনএ জে নরসিংহ পিতা। মাতামহ প্রভাকর রুক্মিণী মোর মাতা॥ চোদ্দ বৎসরের কালে দেখিল স্বপন। মহাজন সহিত পথেত দরশন॥ শিশুরূপেত গোসাই হাতেত করি বাশী। আলিঙ্গন দিয়া বলে যার মুখে হাসি। গোবিন্দের আসা মোর সেই সে কারণ। প্রণাম করিল মুঞি ভজিয়া চরণ॥ সকল সৃজন প্রভু তোমার কারণে। কি করিতে পারি আমি তোমা বিদ্যমানে॥ গোবিন্দ নিকট আমি কি কহিতে জানি। কোকিলের নিকটে জেন কাক করে ধ্বনি॥ শঙ্খের নিকটে সামুকের কিবা শোভা। সুমেরু নিকটে যেরূপ উলুতোপার প্রভা॥ অমৃত নিকটে ইক্ষুরের কিবা কাজ। নক্ষত্র নিকটে যেন শোভে ধৃতরাজ॥ দুগ্ধের নিকটে ঘোলের কাজ নাই। ক্ষীরোদ নিকটে জেন শোভে গড়খাই॥ যদিবা অশুদ্ধ হয় আমার বচন। পণ্ডিতের মুখে তাহা করিবা শ্রবণ॥"

এই বিবরণটি সুকবি শ্রীযুক্ত আনন্দচন্দ্র মিত্র মহাশয়ের বাড়ীর একখানি পুঁথিতে পাওয়া গিয়াছে। এই পুঁথি খানিতে পদ্মাপুরাণের অপর লেখক দ্বিজবংশীদাসের পিতার নাম যাদবানন্দ বলিয়া উল্লিখিত দৃষ্ট হয়।

৫১৫ পৃষ্ঠায় ১৮ পংক্তির প্রারম্ভে 'কবি' শব্দের স্থলে "তৎপুত্র রূপরাম" কথাটি পড়িতে হইবে।

উপসংহার কালে আমি ত্রিপুরেশ্বর স্বর্গীয় বীরচন্দ্র মাণিক্য মহোদয়ের মৃত্যুতে গভীর পরিতাপ প্রকাশ না করিয়া পারিব না। তিনি এই পুস্তকের প্রথম সংস্করণের ব্যয় ভার বহন করিয়াছিলেন, আমার নানারূপ বিপদের মধ্যে ৪ বৎসর পূর্ব্বে তাঁহার আকস্মিক মৃত্যুও অন্যতম বলিয়া গণ্য করিয়াছি। তাঁহার মৃত্যুশয্যার এক প্রান্তে আমার এই সামান্য পুস্তকখানি পরিদৃষ্ট হইয়াছিল। তিনি ইহা পড়িতে আরম্ভ করিয়াছিলেন, ইহাই আমার ঈষৎ আত্মতৃপ্তি ও সান্ত্বনার কারণ। এবার যাঁহাদের নিকট পারিবারিক অভাব মোচনার্থ এবং পুস্তকের জন্য অর্থ সাহায্য পাইয়াছি, তাঁহাদের অধিকাংশের নিতান্ত অমত হওয়াতে, নাম প্রকাশ করিতে পারিলাম না।

বঙ্গীয় শিক্ষা বিভাগের বর্ত্তমান ডিরেক্টার শ্রদ্ধেয় শ্রীযুক্ত পেড্‌লার সাহেব বঙ্গীয় বিদ্যালয় সমূহের জন্য এই নূতন সংস্করণের ৭০ কাপি গ্রহণ করিয়া আমার অশেষ ধন্যবাদের পাত্র হইয়াছেন।

কলিকাতা।
১৪ই সেপ্টেম্বর, ১৯০১। } শ্রীদীনেশচন্দ্র সেন।

# সূচীপত্র।


| বিষয়। | অধ্যায়। | পৃষ্ঠা। |
| --- | --- | --- |
| বঙ্গভাষা ও বঙ্গলিপির উৎপত্তি | প্রথম। | ১—১৫ |
| সংস্কৃত, প্রাকৃত ও বাঙ্গালা | দ্বিতীয়। | ১৬—৩৫ |
| পাশ্চাত্যমত—বিভক্তি-চিহ্ন ও ছন্দ | তৃতীয়। | ৩৫—৫২ |
| বৌদ্ধ যুগ<br>১। মাণিকচাঁদের গান।<br>২। গোবিন্দচন্দ্রের গান।<br>৩। ডাক ও খনার বচন। | চতুর্থ। | ৫৩—৮১ |
| ধর্ম্ম-কলহে ভাষার শ্রীবৃদ্ধি<br>ও<br>প্রাচীন বঙ্গ সাহিত্যের বিশেষ লক্ষণ | পঞ্চম। | ৮২—১০১ |
| গৌড়ীয় যুগ ( শ্রীচৈতন্য-পূর্ব্ব সাহিত্য )<br>১। 'পঞ্চ গৌড়'।<br>২। অনুবাদ-শাখা।<br>৩। লৌকিক ধর্ম্মশাখা।<br>৪। পদাবলী-শাখা।<br>৫। কাব্যেতিহাসের সূত্রপাত-শাখা।<br>ষষ্ঠ অধ্যায়ের পরিশিষ্ট। | ষষ্ঠ। | ১০২—২৪১ |
| শ্রীচৈতন্য-সাহিত্য বা নবদ্বীপের ১ম যুগ<br>১। শ্রীচৈতন্যদেব ও এই যুগের সাহিত্য<br>২। শ্রীচৈতন্যদেবের জীবনী।<br>৩। পদাবলী-শাখা।<br>৪। চরিত-শাখা।<br>সপ্তম অধ্যায়ের পরিশিষ্ট। | সপ্তম। | ২৪২—৩৮৬ |
| সংস্কার যুগ<br>১। লৌকিক ধর্ম্মশাখা।<br>২। অনুবাদ-শাখা।<br>অষ্টম অধ্যায়ের পরিশিষ্ট। | অষ্টম। | ৩৮৭—৫২৮ |

| বিষয়। | অধ্যায়। | পৃষ্ঠা। |
| --- | --- | --- |
| কৃষ্ণচন্দ্রীয় যুগ বা নবদ্বীপের ২য় যুগ<br>১। নবদ্বীপ ও কৃষ্ণচন্দ্র।<br>২। সাহিত্যে নূতন আদর্শ।<br>৩। কাব্য-শাখা।<br>৪। গীতি-শাখা।<br>নবম অধ্যায়ের পরিশিষ্ট। | নবম। | ৫৩৯ – ৬৪৮ |




## প্রথম অধ্যায়।

বঙ্গভাষা ও বঙ্গলিপি ১০০০ বৎসরের ও অনেক পূর্ব্ববর্ত্তী।—ভারতীয় অক্ষর সম্বন্ধে বিভিন্ন মত।—ভারতীয় লিপির মৌলিকত্ব।—লিপিমালার পরিবর্ত্তন; প্রাচীন বঙ্গলিপি।—আর্য্যভাষার পরিবর্ত্তন।—লিখিত ও কথিত ভাষা।—বঙ্গভাষার ক্রমবিকাশ। ১—১৫ পৃঃ

## দ্বিতীয় অধ্যায়।

ধর্ম্ম ও ভাষা।—বৌদ্ধ প্রভাব।—বৌদ্ধ ধর্ম্মের প্রতিক্রিয়া।—সংস্কৃতের পুনঃপ্রতিষ্ঠা এবং দেশে উহার প্রভাব।—বঙ্গভাষা ও প্রাকৃত।—বঙ্গভাষা পূর্ব্বকালে 'প্রাকৃত' নামে অভিহিত হইত।—সংস্কৃত, প্রাকৃত ও বঙ্গভাষা।—সংস্কৃত শব্দ পরিবর্ত্তনের নিয়ম।—কথিত ও লিখিত ভাষার প্রভেদ। ১৬—৩৫ পৃঃ

## তৃতীয় অধ্যায়।

বঙ্গভাষা অনার্য্যভাষা-সম্ভূত নহে।—বাঙ্গালা বিভক্তি।—অসভ্যগণের ভাষার কথঞ্চিৎ মিশ্রণ।—ছন্দ। ৩৫—৫২ পৃঃ

## চতুর্থ অধ্যায়।

বৌদ্ধ ধর্ম্মের বিলোপ।—উহার গুপ্ত অস্তিত্ব, ধর্ম্মপূজা।—বৌদ্ধ যুগের অপরাপর নিদর্শন।—মাণিকচাঁদের সময় নিরূপণ।—মাণিকচাদের গানে বৌদ্ধ প্রভাব।—কবিত্বের নমুনা।—গোবিন্দচন্দ্রের গীতে বৌদ্ধ প্রভাব।—প্রেমকথা।—ডাক ও খনার বচন সম্বন্ধে মন্তব্য। খনা ও ডাকের বচনে প্রভেদ।—বচনগুলিতে গৃহস্থালীজ্ঞান।—জ্যোতিষে অচলা ভক্তি।—অপ্রচলিত শব্দার্থ।—সংস্কৃতের প্রভাব-হীনতা।—সামাজিক অবস্থা। ৫৩—৮১ পৃঃ

## পঞ্চম অধ্যায়।

ধর্ম্ম-কলহ।—বঙ্গসাহিত্যে শিব, পদ্মা, চণ্ডী ও শীতলা।—লৌকিক দেবতাদের প্রভাব, শৈব ধর্ম্মের প্রতি আক্রমণ।—শিবের নিশ্চেষ্টতা।—পরবর্ত্তী সাহিত্যে বিভিন্ন মতের একতা।—সাম্প্রদায়িক বিরোধে ভাষার পুষ্টি ও শাস্ত্রচর্চ্চার বহুল বিস্তার।—পুনরুত্থানে ব্রাহ্মণেতর জাতির উন্নতি।—রাজসভায় বঙ্গভাষার আদর।—বৈষ্ণবগণের কৃতকার্য্যতা।—ইংরেজী ও বাঙ্গালা সাহিত্য।—ইংরেজ কবির স্বাতন্ত্র্য-প্রিয়তা।—বাঙ্গালী কবির অনুকরণ-প্রিয়তা ও তদ্দৃষ্টান্ত।—কাব্যের অংশ রচনায় অনুকরণ-বাহুল্য।—অনুকরণের দোষ ও গুণ। ৮২—১০১ পৃঃ

# ষষ্ঠ অধ্যায়।

পঞ্চ গৌড়।—কাব্যে গৌড়েশ্বরগণের মহিমা।—কৃত্তিবাসের আত্মবিবরণ আলোচনা। —কবির চিত্র।—খাঁটি কৃত্তিবাসী রামায়ণ দুর্লভ।—রামায়ণে শাক্ত ও বৈষ্ণব প্রভাব।—কৃত্তিবাস এবং বাল্মীকি।—পাঠবিকৃতি সম্বন্ধে আলোচনা।—কবির অন্যান্য রচনা।—অনন্ত রামায়ণ।—মহাভারতের অনুবাদরচকগণ।—বিবিধ অনুবাদের সাদৃশ্য।—সঞ্জয় কৃত মহাভারত।—সঞ্জয়ের পরিচয়।—সঞ্জয়ের কবিত্ব। সম্রাট হুসেন সাহ।—পরাগল খাঁ।—পরাগলী ভারত।—ছুটি খাঁ।—শ্রীকরনন্দীর কবিত্ব।—জৈমিনি ভারত।—মালাধর বসু।—শ্রীকৃষ্ণবিজয়।—মূল ও অনুবাদ।—লৌকিক ধর্ম্মের দেবতা।—ছড়া ও পাঁচালী।—লৌকিক দেবতা পূজার উৎপত্তি।—সাহিত্যে ব্যাঘ্র ও সর্প।—চাঁদ সদাগরের চরিত্র।—পদ্মাবতী নামের সংশ্রব ত্যাজ্য।—অনাহারে বিড়ম্বনা।—লখীন্দরের মৃত্যুজনিত শোক।—চাঁদের পরাভব।—বেহুলার জয়।—বেহুলার বাসর-গৃহে।—নিরপরাধিনীর অপরাধ।—স্বামীর শব ক্রোড়ে বেহুলা সতী।—বেহুলার সতীত্ব।—কৌতুকে করুণরস।—বেহুলা, ঘরের ছবি।—কাণা হরিদত্ত ও বিজয়গুপ্ত।—প্রক্ষিপ্ত রচনা।—বিজয় কবির রসিকতা।—নারায়ণদেবের পদ্মাপুরাণ।—নারায়ণদেব ও বিজয়গুপ্ত।—চাঁদসদাগরের নিবাসভূমি।—জনার্দ্দনের চণ্ডী।—রতিদেব ও অপরাপর কবি।—পদাবলী-সাহিত্য।—আধ্যাত্মিকত্ব।—চণ্ডীদাসের নান্নুর।—চণ্ডীদাসের জীবনী।—চণ্ডীদাসের রাধিকা।—চণ্ডীদাস ও বিদ্যাপতি।—চণ্ডীদাসের আধ্যাত্মিক ভাব।—ভাব-সম্মিলন।—চণ্ডীদাস মূর্খ ছিলেন না।—রামীর পদ।—বিদ্যাপতির পরিচয়।—পূর্ব্বপুরুষগণের খ্যাতি।—কবির গ্রন্থাবলী।—কাল সম্বন্ধে তর্ক।—ভূমিদান পত্রের সত্যতা।—রাজপঞ্জী।—বিদ্যাপতি সম্বন্ধে আর দুইটি প্রমাণ।—কবির উপর বাঙ্গালীর দাবী।—মিথিলার ঋণ।—বিদ্যাপতি ও অদ্বৈতাচার্য্য।—বিদ্যাপতির উপমা।—বিরহ।—চণ্ডীদাসের শ্রেষ্ঠত্ব।—লাউসেন ও ইছাই ঘোষ।—ধর্ম্মমঙ্গল এখন ঐতিহাসিক কাব্য নহে।—রমাই পণ্ডিতের পদ্ধতি।—বিবিধ কবির ধর্ম্মকাব্য।—শুক্রেশ্বর ও বাণেশ্বর।—সংক্ষিপ্ত রাজমালা।—কবি-তালিকা—হুসেনী সাহিত্য।—কবিগণের বাসস্থান।—বৈষ্ণব কবিগণের সংখ্যা।—পঞ্চ গৌড় ও বঙ্গদেশ।—পঞ্চ শাখার ঘনিষ্ঠতা।—বঙ্গভাষার সঙ্গে হিন্দী ও মৈথিলের মিশ্রণ।—পরিচ্ছদে সাদৃশ্য।—আহারে ব্যবহারে ঐক্য।—পূর্ব্ব ও পশ্চিম বঙ্গের ক্রিয়াপদ।—কালে পৃথক্ জাতিতে পরিণতির সম্ভাবনা।—বৌদ্ধ যুগান্তে ক্রমে সংস্কৃত প্রভাবের বিস্তৃতি।—প্রচলিত শব্দার্থ। বিভক্তি।—ক্রিয়া।—কাব্য গীত হইত।—পয়ারের ব্যতিক্রম।—ব্রজবুলি।—রমণীগণের পরিচ্ছদাদি।—সামাজিক আদিম অবস্থার নিদর্শন।—বাঙ্গালীর সমুদ্র যাত্রা।—শিল্পজাত দ্রব্যাদি।—ভাস্কর ও স্থপতি বিদ্যার অবনতি।—বিনিময় ও মুদ্রা।—বাঙ্গালীর বীরত্বের অভাব।—বাঙ্গালী প্রেমিক। ১০২-২৪১ পৃঃ

# সপ্তম অধ্যায়।

প্রেমের অবতার চৈতন্য।—পদাবলীর সঙ্গে তাঁহার সম্পর্ক।—বৈষ্ণব পদাবলীর

সত্যতা।—নবদ্বীপের তিনটি রত্ন।—১৫শ শতাব্দীতে নবদ্বীপে বৈষ্ণব-সম্মিলন।—অলৌকিক লীলা।—চৈতন্যের জন্ম ও বংশপরিচয়।—শৈশবে উচ্ছৃঙ্খলতা।—পাঠে একাগ্রতা।—পাণ্ডিত্য ও টোলে অধ্যাপকতা।—দিগ্বিজয়ী জয়।—ব্যঙ্গ-প্রিয়তা।—সাবধানতা।—ধর্ম্মহীনতা শুধু ভাণ।—পূর্ব্ব বঙ্গে ভ্রমণ।—স্ত্রী-বিয়োগ ও পুনঃ পরিণয়।—গয়া গমন ও ভক্তির উচ্ছ্বাস।—মন্ত্রগ্রহণ, সন্ন্যাস ও ভক্তি-মাধুর্য্য।—তাঁহার প্রতি লোকানুরাগ।—তাঁহার পৌরুষ ও বিনয়।—তাঁহার কঠোর বৈরাগ্য।—সোঽহং।—ঈশ্বরত্ব আরোপে বিরক্তি ও বিনয়।—লীলাবসান।—সার্ব্বজনীন ভ্রাতৃত্ব।—জীবনী লেখার সূত্রপাত ও বিকাশ।—পদাবলী সাহিত্যের তালিকা।—বিভিন্ন গোবিন্দ দাস।—বিভিন্ন বলরাম দাস ও অপরাপর কবি।—তালিকায় ভ্রম সম্ভাবনা।—স্ত্রীকবি ও মুসলমান কবিগণ।—লুপ্ত জীবনী।—গোবিন্দ কবিরাজ।—বলরাম দাস।—জ্ঞানদাস।—যদুনন্দন দাস ও যদুনন্দন চক্রবর্ত্তী।—প্রেমদাস।—গৌরীদাস।—রায় বসন্ত।—নরহরি-সরকার।—বসু রামানন্দ। ঘনশ্যাম।—পীতাম্বর দাসের রসমঞ্জরী।—রামগোপালের রসকল্পবল্লী।—জগদানন্দ।—বংশীবদন।—রামচন্দ্র।—শচীনন্দনদাস।—পরমেশ্বরীদাস।—যদুনাথ আচার্য্য।—প্রসাদদাস।—উদ্ধবদাস।—রাধাবল্লভ দাস।—রায়শেখর।—পরমানন্দ সেন।—বাসুদেব, মাধব ও গোবিন্দানন্দ।—ধনঞ্জয় দাস।—গোকুল দাস।—আনন্দ দাস।—কৃষ্ণ দাস।—কৃষ্ণপ্রসাদ।—গোপীরমণ চক্রবর্ত্তী।—চম্পতি রায়।—দেবকীনন্দন।—নরসিংহ দেব।—নয়নানন্দ।—প্রসাদ দাস।—মাধো।—রসিকানন্দ।—রাধাবল্লভ।—হরিবল্লভ।—রাজা বীরহাম্বির।—মাধবী।—কৃষ্ণদাস কবিরাজ।—বৃন্দাবন দাস, ত্রিলোচন দাস ও নরহরি চক্রবর্ত্তী।—শ্রীনিবাস আচার্য্য, নরোত্তম দাস, ও শ্যামানন্দ।—বৈষ্ণব কবির প্রেম।—পঞ্চদশ শতাব্দীর ভালবাসার সাহিত্য।—বিদ্যাপতি ও গোবিন্দদাস।—জ্ঞানদাস ও গোবিন্দদাস।—বলরামদাস ও চণ্ডীদাস।—পদাবলীসংগ্রহ।—পদ-সমুদ্র, পদামৃত, পদকল্পলতিকা, ও পদকল্পতরু।—পদসন্নিবেশের সূত্র।—সংগ্রহনৈপুণ্যের দৃষ্টান্ত।—বঙ্গীয় গীতিকবিতার শ্রেষ্ঠত্ব।চরিতরচনাপ্রবর্ত্তন।—মনুষ্যত্বের প্রতি উপেক্ষা।—চৈতন্য-জীবনী।—গোবিন্দের করচার প্রামাণিকতা।—করচায় চৈতন্যের চরিত্র।—গোবিন্দের পরিচয়।—চৈতন্যের ভ্রমণ।—করচায় বর্ণিত চৈতন্য-চরিত্র।—প্রকৃতি বর্ণনা।—চৈতন্য প্রভুর অসাম্প্রদায়িক ভাব।—গোবিন্দের চরিত্র।—তাহার প্রভুভক্তি।—তাঁহার নৈতিক বিশুদ্ধতা।—তাঁহার সত্যপ্রিয়তা।—পুরীতে প্রত্যাবর্ত্তন।—করচার দোষ।—নিম্ন শ্রেণীতে শিক্ষা বিস্তার।—জয়ানন্দ কবির পরিচয়।—চৈতন্যমঙ্গলের ঐতিহাসিক গুরুত্ব।—বঙ্গ-সাহিত্যের ইতিহাসের এক পৃষ্ঠা।—জয়ানন্দের অন্যান্য রচনা।—বৈষ্ণব সমাজের স্বাতন্ত্র্য।—বৃন্দাবন দাসের পরিচয়।—চৈতন্য-ভাগবতে শ্রীমদ্ভাগবত-অনুকরণ।—ইতিহাসে বৈজ্ঞানিক প্রণালী।—অলৌকিকত্বে বিশ্বাস।—বৃন্দাবন দাসের ক্রোধের কারণ।—চৈতন্য ভাগবতের ঐতিহাসিক মূল্য।—লোচন দাসের পরিচয়।—চৈতন্য-মঙ্গল।—ভাগবত ও মঙ্গল নাম লইয়া বিরোধ।—কল্পিত ঘটনা।—অবতারবাদের ব্যাখ্যা।—প্রামাণ্য নহে।—কবিত্ব।—লোচনের হস্তলিপি।—অন্যান্য রচনা।—মুদ্রিত

চৈতন্যমঙ্গল অসম্পূর্ণ।—কৃষ্ণদাসের পরিচয়।—চৈতন্যচরিতামৃত রচনা আরম্ভ।—রচনা শেষ।—গন্থ সমালোচনা।—মহাপ্রভুর অন্ত্যলীলা।—ইহ সংসারের স্মৃতি।—রচনার দোষ।—রচনায় বিনয়।—পুস্তক লুণ্ঠন ও কবিরাজের মৃত্যু।—রচনার নমুনা।—নিত্যানন্দ।—অদ্বৈতাচার্য্য।—রূপ সনাতন।—অন্যান্য ভক্তগণ।—শ্রীনিবাস, নরোত্তম, ও শ্যামানন্দ।—ভক্তিরত্নাকর।—ইউরোপের ইতিহাস।—বৈষ্ণবের লক্ষ্য।—ভক্তিরত্নাকরের সূচী।—ভাষাগ্রন্থের আদর।—নরহরির অপরাপর রচনা।—নরোত্তমবিলাস।—খেতুরীর উৎসব।—রচনার নমুনা।—গৌরচরিতচিন্তামণি।—প্রেমবিলাস ও অপরাপর পুস্তক।—অদ্বৈতপ্রকাশ।—হরিচরণ দাসের অদ্বৈতমঙ্গল।—নরহরি দাসের অদ্বৈতবিলাস।—লোকনাথ দাসের সীতা-চরিত্র।—রসিকমঙ্গল।—মনঃসন্তোষিণী এবং অপরাপর পুস্তক।—অনুবাদ গ্রন্থাবলী।—ভক্তমাল।—রত্নাবলীর অনুবাদ।—দ্বিজ মাধবের “কৃষ্ণমঙ্গল”।—অপর কয়েকখানি অনুবাদ ও ব্যাখ্যা পুস্তক।—একই ভাবের বিকাশ।—হিন্দী প্রভাব।—বঙ্গ মৈথিলের পূর্ণ বিকাশ।—সত্যরাম কবি।—হিন্দী প্রভাবে ইতিহাসের ভাষার দুর্গতি।—বঙ্গভাষার ত্রিবিধ রূপ।—অপ-চলিত শব্দের তালিকা।—ছন্দ।—বিভক্তি।—সামাজিক অবস্থা, শাক্ত ও বৈষ্ণবের দ্বন্দ্ব।—অবতারবাদ।—বৈষ্ণব সমাজের অধোগতি।—শ্রীনিবাসের প্রথম জীবন।—শেষ জীবন।—সাংসারিক সুখ তৃষ্ণা, ও বৈষ্ণব ধর্ম্মের নানারূপ বিকৃতি।—অপর এক চিত্র।—বাজারের দর।—অসঙ্গত উপাধি।—শাসন-প্রণালী।—দুরূহ শব্দের তালিকা।—ভাষায় হিন্দী পর্ভাবের স্থায়ী চিহ্ন।—শিরোমুণ্ডন।—বৌদ্ধযুগের নিদর্শন। সুবুদ্ধি রায়।—সাহিত্যে নব যুগ। ২৪২—৩৮৬ পৃঃ

## অষ্টম অধ্যায়।

সংস্কার যুগ।—প্রাচীন ও পরবর্ত্তী লেখকগণের সম্বন্ধ।—ভাগাং ফলতি সর্ব্বত্র।—দ্বিজ জনার্দ্দনের চণ্ডী।—বলরামের চণ্ডী।—মাধবাচার্য্য—মুকুন্দ ও মাধবাচার্য্য।—স্বাভাবিকত্ব।—ধুয়া।—যুদ্ধ বর্ণনায় ছন্দ।—কবিকঙ্কণ মুকুন্দরাম চক্রবর্ত্তী।—হিন্দুর প্রতি অত্যাচার।—ভাষার সাক্ষ্য।—ডিহিদার মামুদ সরিফ।—কবির দুরবস্থা ও স্বদেশ-প্রেম।—প্রথম শ্রেণীর চিত্রকর—দ্বিতীয় শ্রেণীর চিত্র।—নারী চরিত্রের শ্রেষ্ঠত্ব।—কাব্যে নাটকীয় কৌশল।—খাঁটি সংসার চিত্র।—মনুষ্য সমাজের ছায়া।—দুঃখবর্ণনায় কৃতিত্ব।—পুরুষে পৌরুষের অভাব।—কাব্য কেন্দ্র-শূন্য।—রমণী-চরিত্র।—কালকেতুর গল্প।—লোমশমুনি।—নীলাম্বরের জন্মগ্রহণ।—বাল্যকাল।—বিবাহ ও জীবনোপায়।—ক্ষুধা ও খাদ্য।—চণ্ডীর বর।—পূর্ব্বাভাষ।—বর্থ শিকারী।—গৃহের বন্দোবস্ত।—চণ্ডীর স্বমূর্ত্তি গ্রহণ।—ফুল্লরার দুশ্চিন্তা ও দেবীর রহস্য।—সন্দেহে সৌন্দর্য্য।—দুইটি চিত্র।—দেবীর প্রতি অভ্যর্থনা।—অতিপ্রাকৃত।—চণ্ডীর দয়া।—শঠে সরলে।—মুকুন্দ ও মাধব।—ভাঁড়ু দত্ত।—ধূর্ত্ততার প্রতিমূর্ত্তি।—ঘরের কথা।—ভাঁড়ু দত্ত বাজারে।—রাজদরবারে।—

স্ত্রীর নিকট কৈফিয়ৎ।—প্রতিহিংসা।—ভাঁড়ু দত্তের শাস্তি।—শ্রীমন্তের গল্প।—খুল্লনার জন্ম।—কৌতুকে বিপদ।—লহনাকে প্রবোধ।—লহনা-চরিত্র; সপত্নীপ্রেম।—সরলে গরল।—খুল্লনা বনবাসিনী।—চণ্ডী দেবীর বরপ্রদান।—প্রত্যাগত প্রবাসী।—শয্যাগৃহের অভিনয়।—পিতৃশ্রাদ্ধে বিভ্রাট।—খুল্লনার পরীক্ষা।—পুনশ্চ প্রবাসে।—কমলে কামিনী।—শ্রীমন্তের জন্ম ও শৈশব।—গুরু ও শিষ্য।—সিংহল-যাত্রা।—মশানে শ্রীমন্ত।—বাঙ্গালদের কাতরতা।—চণ্ডীর কৃপা।—সুশীলার বার মাস্যা।—শেষ।—কবির ভাবের প্রগাঢ়তা।—শিবপ্রসঙ্গ।—রামেশ্বর ভট্টাচার্য্য।—কাব্যবর্ণিত বিষয়। শিবায়নে হাস্যরস।—রামেশ্বরের সত্যপীর।—মনসার ভাসান-লেখকবর্গ।—কেতকাদাস ও ক্ষেমানন্দ।—বেহুলা-চরিত্র।—কবিদ্বয়ের পরিচয়।—বর্দ্ধমানদাসের কবিত্ব।—বৈষ্ণব কবির প্রভাব।—ধর্ম্মমঙ্গলে বৌদ্ধভাব।—ঘনরামের পূর্ব্ববর্ত্তী কবিগণ।—রামদাস কৈবর্ত্তের "অনাদি মঙ্গল"।—ঘনরামের জীবনী।—তাঁহার কৃত ধর্ম্মমঙ্গলের সমালোচনা।—কর্পূর।—সহদেব চক্রবর্ত্তী।—লুপ্ত বৌদ্ধতন্ত্রের আভাষ। সহদেবের কবিত্ব।—বাঙ্গালাকাব্যে সংস্কৃত প্রভাব বাঙ্গালা কবিতায় সংস্কৃত উপমা।—সংস্কৃতের অনুবাদ।—অনুবাদ গ্রন্থ সমালোচনা।—লোকনাথ দত্ত।—নাপিত কবি।—দণ্ডীপর্ব্ব।—অনন্তরাম দত্ত।—কবি জয়নারায়ণ।—নৃসিংহদেবের সাহায্য, কাশীখণ্ডের অনুবাদ।—কাশীর চিত্র।—কাশীখণ্ডের পুঁথি।—কবির পরিচয়।—কবির অপরাপর গ্রন্থ।—করুণানিধান-বিলাস।—কৃত্তিবাসী রামায়ণে প্রক্ষিপ্ত রচনা।—অপরাপর রামায়ণ রচকগণ।—ষষ্ঠীবর ও গঙ্গাদাস—ভবানীদাস।—দুর্গারাম।—জগৎরাম রায়।—শিবচন্দ্র সেন।—অদ্ভুত আচার্য্য।—শঙ্কর।—লক্ষ্মণ বন্দ্যোপাধ্যায়।—রামমোহন।—রঘুনন্দন গোস্বামী।—মহাভারতে উপগল্প। -কাশীদাসের পূর্ব্বগামিগণ।—নিত্যানন্দ ঘোষ।—কবিচন্দ্র।—তদ্বন্ধু শঙ্কর।—অপরাপর কবিগণের সঙ্গে কাশীদাসের তুলনায় সমালোচন।—রাজেন্দ্রদাসের আদিপর্ব্ব।—শকুন্তলা উপাখ্যান।—রচনার দোষ ভাগ।—ষষ্ঠীবরের স্বর্গারোহণ পর্ব্ব।—গঙ্গাদাসের আদি ও অশ্বমেধ পর্ব্ব।—গোপীনাথের দ্রোণ-পর্ব্ব।—কাশীদাসের জীবনী।—কাশীদাস সমস্ত মহাভারত লিখিয়াছেন কি না?—কাশীদাসী মহাভারতের সঙ্গে অপরাপর অনুবাদের ভাষার ঐক্য।—কাশীদাসের ভাব ও ভাষা।—কাশীদাসের অপরাপর কাব্য।—কৃষ্ণদাসের শ্রীকৃষ্ণবিলাস।—গদাধরের "জগন্নাথমঙ্গল।"—নন্দরাম দাস।—কাশীদাসী ভারত কোন কোন কবির রচনা।—রামেশ্বর নন্দীর মহাভারত।—ত্রিলোচন চক্রবর্ত্তী।—ভাগবতের অনুবাদ।—রঘুনাথ পণ্ডিতের কৃষ্ণপ্রেমতরঙ্গিণী।—কবিচন্দ্র।—অপরাপর ভাগবতানুবাদকগণ।—মার্কণ্ডেয় চণ্ডীর অনুবাদ, অন্ধ ভবানীপ্রসাদ রায়।—রূপনারায়ণ ঘোষ কৃত চণ্ডীর অনুবাদ।—প্রভাসখণ্ড।—সমাজের চিত্র।—বাঙ্গালী সৈনিক।—কাব্যে বীররসের অভাব।—রাজা ও প্রজা।—বাজার দর।—আচার ব্যবহার ও বেশভূষা।—বিদ্যা-চর্চ্চা।—স্ত্রীশিক্ষা।—স্ত্রীলোকের কুসংস্কার।—বৈষ্ণবপ্রভাব।—পাপপুণ্যবিচার।—শব্দার্থ।—বিভক্তি।—কতকগুলি বাঁধা নিয়ম।—কৃষ্ণচন্দ্রীয় যুগের পূর্ব্বাভাষ।—

পৃঃ—৩৮৭—৫২৮

## নবম অধ্যায়।

নবদ্বীপের অবস্থান্তর।—কৃষ্ণচন্দ্রের রাজনীতি।—তাঁহার রাজ্যশাসন।—বিদ্যানুরাগ।—কৌতুকপ্রিয়তা।—রাজসভায় বঙ্গভাষা।—রূপবর্ণনায় উপমার বিকৃতি।—করুণরসের দুর্গতি।—কুটনী দাসীর আমদানী।—বিদ্যাসুন্দরে মুসলমানী প্রভাব।—ভারতচন্দ্রের ভাষা ও রুচি।—কবিগীতির সরল আবেগ।—বিদ্যাসুন্দর কাব্য।—হিন্দু ও মুসলমান।—মুসলমানী গ্রন্থে নায়কের পূর্ব্বরাগ।—আলোয়ালের পাণ্ডিত্য।—হিন্দী পদ্মাবতী।—আলোয়ালের পরিচয়।—তদীয় গ্রন্থাবলী।—পদ্মাবতী।—মুসলমানী ভাব।—পদ্মাবতী কাব্য সমালোচনা।—বিদ্যাসুন্দরের দোষ।—হীরামালিনী।—শব্দ-মন্ত্র।—অন্যান্য কবির বিদ্যাসুন্দর।—তুলনায় সমালোচনা।—কৃষ্ণরাম দাস ১৬৬৬ খৃঃ।—রামপ্রসাদ সেন ১৭১৮ খৃঃ।—রামপ্রসাদী বিদ্যাসুন্দর।—কালীকীর্ত্তন ও কৃষ্ণকীর্ত্তন।—প্রসাদী সংগীত।—ভারতচন্দ্র ১৭২২ খৃঃ।—অন্নদা-মঙ্গল।—দেবচরিত্রের দুর্গতি।—উপমার বাহুল্য।—গৃহস্থালীর এক অঙ্ক।—বর্ণনা প্রাণহীন।—শব্দমন্ত্র।—বিদ্যাসুন্দর উপাখ্যান।—ছোট কবিতা।—সাহিত্যের বিকৃত আদর্শ।—তিনখানি গ্রন্থ।—রামগতি ও জয়নারায়ণ।—আনন্দময়ী; তাঁহার পাণ্ডিত্য।—মায়াতিমির চন্দ্রিকা।—চণ্ডীকাব্য।—হরিলীলা।—আনন্দময়ীর রচনা।—গীতগোবিন্দের অনুবাদ।—গঙ্গাভক্তি-তরঙ্গিণী।—গীতিসংস্কার।—গীতিকবিতায় গার্হস্থ্য চিত্র।—রামপ্রসাদের মাতৃভাব ও ধর্ম্মবিশ্বাসের উচ্চতা।—শ্যামাসংগীতকারগণ।—রাম বসু ১৭৮৬ খৃঃ।—কমলাকান্ত।—রামদুলাল ১৭৮১ খৃঃ।—রঘুনাথ ১৭৫০ খৃঃ।—মুসলমান কবিগণ।—এণ্টুনি ফিরিঙ্গি।—অপরাপর কবিগণ।—গোপাল উড়ে।—কৈলাস বারুই ও শ্যামলাল মুখোপাধ্যায়।—দাশরথি রায় ১৮০৪ খৃঃ।—পাঁচালী।—উপমা।—উপাখ্যান ভাগে অপটুতা।—শ্যামাসঙ্গীত।—বৈষ্ণবধর্ম্মের ব্যাখ্যা।—আর একটি গান।—পুনরায় বৈষ্ণব গীতি।—রামনিধি রায় ১৭৪১ খৃঃ।—কবিওয়ালাগণ।—রামবসু।—হরু ঠাকুর।—রাসুনৃসিংহ এবং অপরাপর কবিওয়ালাগণ।—যজ্ঞেশ্বরী।—ভোলাময়রা।—পূর্ব্ববঙ্গের রামরূপ ঠাকুর।—শ্রীকৃষ্ণযাত্রা।—কৃষ্ণকমল গোস্বামী।—বংশাবলী।—বাল্যজীবন।—স্বপ্ন-বিলাস।—অন্যান্য গ্রন্থ।—শেষ জীবন।—রাইউন্মাদিনী।—কৃষ্ণকমলের রাধিকা।—বিরহ।—ঈশ্বরচন্দ্র গুপ্ত।—ছন্দ।—পদ্যের নিয়ম।—গদ্যসাহিত্য। রূপ-গোস্বামীর কারিকা।—কৃষ্ণদাসের রাগময়ী কণা।—দেহকড়চ।—ভাষা-পরিচ্ছেদ।—বৃন্দাবন-লীলা।—সহজিয়া পুঁথি।—স্মৃতিগ্রন্থ।—তন্ত্রে গদ্যভাষা।—নন্দকুমারের পত্র।—দরবারী ভাষা।—আলালী ভাষার প্রাচীন আদর্শ কামিনীকুমার।—রাজীব-লোচনের কৃষ্ণচন্দ্রচরিত।—অপরাপর গদ্যগ্রন্থ।—ফোর্ট উইলিয়ম কলেজের অধ্যাপক-গণ।—শিশুবোধকের ধারা।—অনুপ্রাসের বিকৃতি।—প্রাচীন গদ্য লিখিবার রীতি।—গদ্য পুস্তকে অপ্রচলিত শব্দ।—শব্দের পরিবর্ত্তন ও অর্থান্তর গ্রহণ।—খেউর গান।—শিল্প ও বাণিজ্য।—স্ত্রীশিক্ষা।—সংস্কৃত ও ফারসী।—নবভাবের সূচনা।

পৃঃ—৫২৯—৬৪৬

# সাঙ্কেতিক শব্দের অর্থ।

| সাঙ্কেতিক শব্দ | | | | অর্থ |
|---|---|---|---|---|
| অঃ মঃ | ... | ... | ... | ভারতচন্দ্রের অন্নদামঙ্গল। |
| উঃ চঃ | ... | ... | ... | উত্তর চরিত। |
| কবীন্দ্র | ... | ... | ... | কবীন্দ্র পরমেশ্বরেরকৃত মহাভারতের অনুবাদ ( পরাগলী মহাভারত )। |
| ক, ক, চ, | ... | ... | | কবিকঙ্কণ চণ্ডী। |
| চ, কৌ, | ... | ... | ... | চণ্ড কৌশিক। |
| চৈ, চ, | ... | ... | ... | চৈতন্য চরিতামৃত। |
| চৈ, ভা, | ... | ... | ... | চৈতন্য ভাগবত। |
| চৈ, ম, | ... | ... | ... | চৈতন্য মঙ্গল। |
| প, ক, ত, | ... | ... | ... | পদকল্পতরু। |
| বি স্থ | ... | ... | ... | বিদ্যাসুন্দর। |
| বেঃ গঃ পুঁথি | .. | .. | ... | বেঙ্গল গভর্ণমেন্টের পুঁথি। |
| ভা, বি, | ... | ... | ... | ভারতচন্দ্রের বিদ্যাসুন্দর। |
| মা, চ, গা, | ... | ... | ... | মাণিক চাঁদের গান। |
| মা, গা | ... | ... | ... | ঐ |
| মা, চ | ... | ... | ... | মাধবাচার্য্যের চণ্ডী। |
| মৃঃ কঃ | ... | ... | ... | মৃচ্ছকটিক। |
| মুঃ রাঃ | ... | ... | ... | মুদ্রারাক্ষস। |
| রা, বি | ... | ... | ... | রামপ্রসাদের বিদ্যাসুন্দর। |
| সঞ্জয় | ... | ... | ... | সঞ্জয়কৃত মহাভারত। |
| শকুঃ | ... | ... | ... | শকুন্তলা। |
| হঃ লিঃ | ... | ... | ... | হস্তলিপি। |

# লিপি ও চিত্রসূচি।*


| বিষয়। | পৃষ্ঠা। |
|---|---|
| ১। কয়েকটি পালী অক্ষরের নমুনা— | ৪ |
| ২। বঙ্গীয় বর্ণমালার ক্রম-বিকাশ— | ১৪ |
| ৩। সেনরাজগণের লিপি নিদর্শন— | " |
| ৪। দক্ষিণরায়ের প্রতিমূর্ত্তি— | ৯৭ |
| ৫। চণ্ডীদাসের ভিটি (উত্তর পূর্ব্ব দৃশ্য)। | ১৮৪ |
| ৬। ঐ—(দক্ষিণ-পূর্ব্ব দৃশ্য)। | ১৮৬ |
| ৭। বাশুলীদেবী— | ১৮৯ |
| ৮। বাশুলীমন্দির— | ১৯০ |
| ১০। চৈতন্য প্রভু ও পারিষদ বৃন্দ — | ২৪৬ |
| ১১। কবি জগদানন্দের হস্তাক্ষরের নিদর্শন— | ২৮০ |
| ১২। ১০৬৮ সনের একখানি প্রাচীন চৈতন্য ভাগবত পুঁথির মলাটস্থ সংকীর্ত্তনের তৈল-চিত্রের প্রতিলিপি | ৩১৯ |
| ১৩। উদ্ধারণদত্তের প্রতিমূর্ত্তি— | ৩৪৪ |
| ১৪। হরিলীলার অন্যতম কবি আনন্দময়ীর বংশোদ্ভবা ত্রিপুরাসুন্দরী দেবী কর্ত্তৃক ৭০ বৎসর পূর্ব্বে লিখিত হরিলীলা পুঁথির এক পত্রের প্রতিলিপি— | ৫৮৬ |


* এই চিত্রগুলি সম্বন্ধীয় আবশ্যকীয় বিবরণ দ্বিতীয় সংস্করণের ভূমিকায় প্রদত্ত হইয়াছে।

হল-চালনায় পাছে কোন ক্ষুদ্র জীব নষ্ট হয়, সেই আশঙ্কায় এই নিষেধ। মুঞ্জশ্রী ব্রাহ্মণপণ্ডিত বলিয়া যেরূপ আদৃত ছিলেন, অপর দিকে বৌদ্ধগুরু বলিয়াও তেমনই প্রসিদ্ধিলাভ করিয়াছিলেন। আদি চতুর্বর্ণ হইতে নানাপ্রকার সঙ্করজাতির উদ্ভব হয়; ব্রাহ্মণ বেশ্যাকে বিবাহ করিলেও সমাজে পতিত হইতেন না;—সম্ভ্রান্ত ব্রাহ্মণ চারুদত্ত মৃচ্ছকটিকের শেষাঙ্কে বারবিলাসিনী বসন্তসেনাকে অনায়াসে বিবাহ করিলেন। যে ভাবে বৌদ্ধগণ রামায়ণ বিকৃত করিয়াছেন, তাহাতেই প্রতীত হয়, বৌদ্ধাধিকারে হিন্দুশাস্ত্রের দুর্গতির একশেষ হইয়াছিল। রাজা দশরথের দুই পুত্র রাম ও লক্ষ্মণ, এবং একমাত্র কন্যা সীতা। রামায়ণের শেষে রাম সহোদরা সীতাকে বিবাহ করিলেন।* ইহা শুধু রামায়ণের বিকৃতি নহে, সমাজে বিবাহ-পদ্ধতি যে যথেচ্ছাচারে পরিণত হইয়াছিল, ইহা হইতে তাহারও আভাস পাওয়া যায়।

শুধু সমাজ-বন্ধন শিথিল হইয়াছিল, একপ নহে;—ভাষাও বিশৃঙ্খল ও শিথিল হইয়া পড়িয়াছিল। কথিত ভাষার উপর লিখিত ভাষার প্রভাব সর্ব্বদাই দৃষ্ট হয়। সংস্কৃতের আদর্শ লোক চক্ষু হইতে অন্তর্হিত হইল ও তাহার স্থানে শিথিল প্রাকৃতভাষা রাজসভায় প্রচলিত হইল। কথিত ভাষাও পূর্ব্বাপেক্ষা মৃদুভাব অবলম্বন করিল। যথা,—

১। "পণমহ জমস্স চলণে॥"—মুদ্রারাক্ষস; ১ম অঙ্ক।

২। "শুণং বিক্কন্তে? পণ্ডবে শ্বেদকেদু? পুত্তে লাধএ? লাবণে? ইন্দ উত্তে? অহো কুন্তীএ তেন লামেণ জাদে? অশ্বত্থামে? ধম্মপুত্তে? জাড়উ?"—মৃচ্ছকটিক,—১ম অঙ্ক।

৩। "পলিত্তাঅদু দাণীএ পুত্তে দলিদ্দচালুদত্তাকে তুমং॥"—মৃচ্ছকটিক; ৮ম অঙ্ক।

* অথ বারাণস্যাং দশরথ মহারাজ নাম অগাতি গমনমপহায় বম্মেণ রাজাম-কোরসি। তস্য ষোলসন্ন মইথি সহস্সনম জেঠঠিকা অগমহেষি দ্ব পুত্ত একণ সবিরম বিজয়ি। জেঠ পুত্তো রাম পণ্ডিতো অহোষি। দুতীয় লক্ষ্মণ কুমারোধিতা সীতাদেবী নাম॥" ইত্যাদি।—বৌদ্ধজাতকঃ।

সংস্কৃতজ্ঞমাত্রই এইরূপ রচনা বহুবার পড়িয়াছেন। চারুদত্ত, রাম, রাবণ দরিদ্র, চরণ প্রভৃতি শব্দ স্থলে চালুদত্ত, লাম, লাবণ, দলিদ্দ ও চলণ হইয়াছে! এখন ভারতবর্ষের কোন প্রদেশে নিম্নশ্রেণীতে ক্বচিৎ ভাষার এরূপ শিথিল ভাব প্রচলিত থাকিতে পারে; কিন্তু কথিত ভাষাও এখন অনেকপরিমাণে বিশুদ্ধ হইয়াছে। ইহার কারণ, বৌদ্ধ ধর্ম্মের প্রতিক্রিয়া। জৈমিনি ও ভট্টপাদ এই প্রতিক্রিয়ার কার্য্য আরম্ভ করেন। সাহসরামের প্রস্তরলিপিতে ব্রাহ্মণদিগের প্রতি অশোকের যে অত্যাচার বর্ণিত আছে, রাজা সুধন্বা সেই অত্যাচারের প্রতিশোধ লইয়াছিলেন। যথা শঙ্করবিজয়ে,--

বৌদ্ধধর্ম্মের প্রতিক্রিয়া।

"দুষ্টমতাবলম্বিনঃ বৌদ্ধান্ জৈনান অসংখ্যাতান রাজমুখাননেকবিদ্যাপ্রসঙ্গভেদৈর্নির্জিত্য তেষাং শীর্ষাণি পরশুভিশ্ছিত্ত্বা বহুষু উলূখলেষু নিক্ষিপ্য কটভ্রমণৈশ্চূর্ণীকৃত্য চৈবং দুষ্ট-মতধ্বংসামচরন্ নির্ভয়ো বর্ত্ততে॥" আদিশূর বৌদ্ধদিগকে পরাজিত করিয়া গৌড় রাজ্য স্থাপন করেন; যথা,—"জিত্বা বুদ্ধাংশ্চকার স্বয়মপি নৃপতিঃ গৌড়রাজ্যান্নিরস্তান্।"*

হিন্দু-ধর্ম্মের এত উত্থান কেবল উৎপীড়নেই পর্য্যবসিত হইল না; চতুর্দ্দিকে প্রাচীন শাস্ত্রের চর্চ্চা আরব্ধ হইল। খৃষ্টীয় নবম শতাব্দীতে আজমীরের রাজপুত্র সারঙ্গদেব বৌদ্ধধর্ম্ম গ্রহণ করিয়াছিলেন,—কিন্তু তদীয় পিতা রাজা বিশালদেব, হিন্দু-শাস্ত্র শুনাইয়া তাঁহার মতি গতি পরিবর্ত্তিত করিলেন। চাঁদকবি তাহার বর্ণনা করিয়াছেন।† পাঠক

* রাধাকান্ত দেবের শব্দকল্পদ্রুম দ্রষ্টব্য।

† "অতি দুচিত ভয়ে সরাঙ্গ দেব। পিত প্রতি করে অবিহিতং সেব॥ বুধ ব্রহ্ম লিয়ে বাঁধে ন তেগ। সুণি শ্রবণ রাজ মন ভৈ উদ্বেগ॥ বুল্লাহ কুবংর সংমাণ কীন॥ কিহি কাজ তুমং ইহ ব্রহ্ম লীন॥ তুমং ছংড়ি সরম হম কহৈ বত্ত। বণিক্ক পুত্র হন তেং দুচিত॥ ইহ নষ্ট জ্ঞান সুনিয়েণ কাণ। পুরষাতন ভজ্জে কিত্তী হান॥ তুম রাজবংশ বাজ নহ সংগ। মৃগয়া সর খেলো বন কুরংগ॥ পরমোধ ভজো বোধক পুরাণ। রামায়ণ সুনহ ভারত নিদান॥ ইত্যাদি।"—চান্দগাথা।

এই 'শূন্য মূর্ত্তি' শব্দ হিন্দুদেবদেবীর প্রতি প্রযোজ্য নহে, উহা বৌদ্ধধর্ম্ম-সংক্রান্ত 'শূন্য' এবং 'মহাশূন্য' শব্দের কথা স্মরণ করাইয়া দেয়। বঙ্গের নিম্ন শ্রেণীর মধ্যে 'ধর্ম্মপূজার' প্রধান পাণ্ডা রামাই পণ্ডিত বাইতি-জাতীয় ছিলেন, ঘনরামের ধর্ম্মমঙ্গলে দৃষ্ট হয় রামাই পণ্ডিত মহারাজ ধর্ম্মপালের সময়ে বর্ত্তমান ছিলেন; রামাইপণ্ডিতকৃত ধর্ম্মপূজাপদ্ধতির কতকাংশ পাওয়া গিয়াছে; তন্মধ্যে অনেক কথায়ই বৌদ্ধধর্ম্মের পরিষ্কার আভাস আছে যথা:—"ধর্ম্মরাজ যজ্ঞ নিন্দা করে" ("নিন্দসি যজ্ঞবিধেরহহ শ্রুতিজাতং); শ্রীধর্ম্মদেবতা সিংহলে বহুত সম্মান।" এতদ্ব্যতীত রামাই পণ্ডিতোক্ত শূন্যবাদ ও বৌদ্ধধর্ম্মেরই কথা। পরবর্ত্তী কতকগুলি ধর্ম্মমঙ্গলে মীননাথ, গোরক্ষনাথ প্রভৃতি কয়েকজন বৌদ্ধ মহান্তের উল্লেখ দৃষ্ট হয়। রামাই পণ্ডিতের ধর্ম্মপূজাপদ্ধতিতে সৃষ্টিরহস্যে নাগের বিষয় বিশেষরূপে উল্লিখিত আছে, ইহাও শেষ সময়ের বৌদ্ধধর্ম্মগ্রন্থগুলিতে অনেক স্থলেই দৃষ্ট হয়। ধর্ম্মপূজার মন্দিরেও বৌদ্ধধর্ম্মের নানারূপ লক্ষণ এখনও বিকৃত ভাবে বর্ত্তমান আছে। ধর্ম্মমন্দিরগুলিতে শীতলা দেবীর প্রতিমূর্ত্তি প্রায়শঃই দেখা যায়, ইহা বৌদ্ধমন্দিরের হারিতী দেবীর কথা স্পষ্টই উদ্রেক করে; বৌদ্ধপূজার এক উপকরণ চূণ, ইহা কখনও হিন্দু দেবদেবীর ভোগ্য নহে; ধর্ম্মপূজায়ও এই চূণ উপহার প্রদত্ত হইয়া থাকে। কিন্তু পরবর্ত্তী ধর্ম্মমঙ্গল গ্রন্থগুলিতে আমরা ক্রমশঃ বৌদ্ধপ্রভাবের বিলয় এবং চণ্ডীর মাহাত্ম্যের কীর্ত্তন দেখিতে পাই, সুতরাং সেই সকল পুস্তক আমরা এই অধ্যায়ের অন্তর্বর্ত্তী করিতে পারিলাম না। ধর্ম্মপূজা বৌদ্ধশাস্ত্রীয় হইলেও উহার পূজকসম্প্রদায় ব্রাহ্মণগণের শ্রেষ্ঠত্ব স্বীকার করে এবং আপনাদিগকে বৌদ্ধ বলিয়া জানেও না ও উক্ত নামে অভিহিত হইতে স্বীকৃত হইবে না। পরবর্ত্তী ধর্ম্মমঙ্গলগুলি ব্রাহ্মণগণ রচনা করিয়াছেন, সুতরাং তন্মধ্যে ব্রাহ্মণ্যধর্ম্মের প্রভাব প্রদর্শন চেষ্টা কিছু বিচিত্র হয়

নাই। এস্থলে বলা উচিত যে বৌদ্ধধর্ম্মের নানা কথাই অলক্ষিত ভাবে হিন্দু শাস্ত্রে প্রবেশ লাভ করিয়াছে, ইহা অনিবার্য্য। বৌদ্ধদিগের শূন্যবাদ শুধু রামাই পণ্ডিতের পুঁথিতে নহে, অপরাপর বাঙ্গালা পুঁথিতেও দৃষ্ট হয়; শ্রীযুক্ত রামেন্দ্রসুন্দর ত্রিবেদী মহাশয় একখানি প্রাচীন বিদ্যাসুন্দরের হস্তলিখিত পুঁথি হইতেও সম্প্রতি ঐরূপ শূন্য বাদের দৃষ্টান্ত উদ্ধৃত করিয়াছেন।

বঙ্গসাহিত্যে বৌদ্ধধর্ম্মের পূর্ব্বোক্ত পরিচয় ছাড়া আরও কিছু নিদর্শন আছে, সেগুলি আমরা একবারে উপেক্ষা করিতে পারি না।

বৌদ্ধযুগের অপরাপর নিদর্শন।

সম্ভবতঃ হিন্দুধর্ম্মের প্রভাব বিস্তারের পূর্ব্বেই বঙ্গভাষায় কতকগুলি নীতিসূত্র ও স্তুতি গীতি রচিত হইয়াছিল। চৈতন্যভাগবতে উল্লিখিত আছে—"যোগীপাল গোপীপাল মহীপাল গীত। ইহা শুনিতে যে লোক আনন্দিত।" কোন রাজার তিরোধানের অব্যবহিত পরেই তদুদ্দেশ্যে লৌকিক স্তুতিব্যঞ্জক গীতি রচিত হওয়া স্বাভাবিক, উক্ত রাজন্যবর্গ মুসলমান আগমনের পূর্ব্বে এতদ্দেশে রাজত্ব করিতেছিলেন,—এবং খৃষ্টীয় দশম শতাব্দী ও তাহার পূর্ব্ব সময় হইতে যে প্রাগুক্ত প্রশংসা-গীতি সকল বঙ্গদেশে বহুল পরিমাণে প্রচলিত ছিল, তাহার যথেষ্ট প্রমাণ প্রাপ্ত হওয়া যায়।

## ( ১ ) মাণিকচাঁদের গান।

বিজ্ঞবর গ্রীয়ারসন সাহেব এসিয়াটিক সোসাইটির জারন্যালে মাণিক-চাঁদের গীতিশীর্ষক একটি কাব্য প্রকাশ করিয়াছেন। তিনি সেই প্রবন্ধে অনুমান করিয়াছিলেন, মাণিকচাঁদ খৃষ্টীয় চতুর্দ্দশ শতাব্দীতে বর্ত্তমান ছিলেন; এই

সময়-নিরূপণ।

পুস্তকের প্রথম সংস্করণে আমরা যুক্তি দ্বারা প্রতিপন্ন করিতে চেষ্টা পাইয়াছিলাম, যে মাণিকচাঁদ দ্বাদশ শতাব্দীর পূর্ব্বে রাজত্ব করিতেছিলেন।

অপরাপর প্রমাণের মধ্যে বিশেষ এই যে মাণিকচন্দ্র রাজার গীতে কড়ি দ্বারা রাজকর আদায়ের কথা লিখিত আছে, এইরূপ কড়ি দ্বারা রাজকর আদায়ের প্রথা হিন্দুশাসনকালে প্রচলিত ছিল। এই পুস্তক পাঠ করিয়া মান্যবর গ্রীয়ারসন্ সাহেব আমাকে লিখিয়া পাঠাইয়াছেন, যে এখন তিনি মাণিকচন্দ্র রাজার গান মুসলমান বিজয়ের পূর্ব্বে বিরচিত হইয়াছে বলিয়া মনে করেন। সুখের বিষয় শুধু অনুমানের উপর নির্ভর না করিয়া এ সম্বন্ধে আমরা এবার নিশ্চিতরূপ প্রমাণ উপস্থিত করিতে পারিব। মাণিকচন্দ্র রাজার পুত্র গোবিন্দচন্দ্রের গীতি সম্প্রতি আবিস্কৃত হইয়াছে, তৎসম্বন্ধে পরে লিখিত হইবে। তিরুমলয়ে উৎকীর্ণ শিলালিপি পাঠে জানা যায়, মহারাজ রাজেন্দ্র চোল বাঙ্গালা দেশের রাজা গোবিন্দচন্দ্রকে পরাজয় করিযাছিলেন। রাজেন্দ্র চোল ১০৬৩ হইতে ১১১২ খৃষ্টাব্দ পর্য্যন্ত বর্ত্তমান ছিলেন; গোবিন্দচন্দ্র তাহার সমসাময়িক এবং মাণিকচন্দ্র তৎপূর্ব্বে রাজত্ব করেন। মাণিকচন্দ্রের মৃত্যুর অব্যবহিত পরেই তৎসম্বন্ধীয় গীতি রচিত হইবার কথা। অবশ্য এ কথা বলা সঙ্গত নহে, যে মাণিকচন্দ্রের বর্ত্তমান গানটি কিম্বা পরবর্ত্তী গোবিন্দচন্দ্র সম্বন্ধীয় গীতির আদ্যন্ত খৃষ্টীয় দশম বা একাদশ শতাব্দীতে রচিত হইয়াছিল। দুর্ল্লভমল্লিককৃত গোবিন্দচন্দ্রের গানটি স্পষ্টতই একটি প্রাচীন গীতি ভাঙ্গিয়া নূতন করিযা রচনা করা হইয়াছে,—উহার ভাবগুলি শুধু বজায় আছে, ভাষা আমূল পরিবর্ত্তিত হইযাছে। মাণিকচন্দ্র রাজার গানটি প্রাচীন বলিয়া গণ্য করা যাইতে পারে, কিন্তু উহারও যে অনেক স্থলে প্রক্ষিপ্ত রচনা প্রবেশ করিয়া গানটি কতক পরিমাণে আধুনিক করিয়াছে, তদ্বিষয়ে কোন সন্দেহ নাই।

এই গীতে শিব, যম প্রভৃতি দেববৃন্দ হইতে শ্রীচৈতন্য নিত্যানন্দ প্রভৃতি ভক্ত-বৃন্দের পর্য্যন্ত নাম পাওয়া যাইতেছে। গ্রীয়ারসন সাহেব বলেন, ইহার মধ্যে অনেক নাম, ঘটনা, ও যাবনিক শব্দ প্রক্ষিপ্ত

হইয়াছে। প্রক্ষিপ্ত অংশগুলি অপেক্ষাকৃত পয়ারের নিয়মে নিয়মিত ও সহজ বাঙ্গালায় রচিত দেখা যায়; গীতির প্রারম্ভ বৈষ্ণব-প্রক্ষিপ্তকারীর হস্ত-চিহ্ন-যুক্ত, তাহা গোপন করা যায় না ;*

"ভাবিও রামের নাম চিন্তিও একমনে।
লইলে রামের নাম কি করিবে যমে॥
অধমে না লৈল নাম জিভের আলিসে।
অমৃতের ভাণ্ড তনু গরাসিল বিষে॥
হেঁটে যাইতে যে জন রামের নাম লয়।
ধনুক বাণ লৈয়ে রাম ভকত সঙ্গে যায়॥
রামনামের নৌকা খান শ্রীগুরুকাণ্ডারী।
দুই বাহু পসারিয়া ডাকে আস পার করি॥

এই রচনার পরেই,—

থুইয়া রামের গুণ সিদ্ধার গুণ গাই।
যাকে বন্দিলেই সিদ্ধি পাই॥
মাণিকচাঁদ রাজা বঙ্গে বড় সতি।
হাল খানায় মাসড়া সাধে দেড় বুড়ি কড়ি॥
দেড়াবুড়ি কড়ি লোকে খাজনা যোগায়।
তার বদলী ছয় মাস পাল খায়॥
এত মাণিকচন্দ্র রাজা সদ্বয়া নলের বেড়া।
একতন যেকতন করি যে খাইছে তার দুয়ারত ঘোড়া॥
বিনে বান্দি নাহি পিন্দে পটের পাছড়া।"

সুতরাং প্রক্ষিপ্ত অংশগুলি প্রাচীন জটিল রচনার কাণ্ড কি শাখায় বট-বৃক্ষ-সংলগ্ন ভিন্ন উদ্ভিদের ন্যায় জড়িত হইয়া আছে ; তাহারা যে স্বতন্ত্র বস্তু, সে বিষয়ে দৃষ্টিমাত্রই সন্দেহ থাকিতে পারে না।

* উদ্ধৃত অংশগুলিতে যে সব কঠিন ও অপ্রচলিত শব্দ পাওয়া যাইবে, তাহার অর্থ পরে দেওয়া গেল। পাঠক তাহার সাহায্যে উহা বুঝিতে পারিবেন।

এই গীতির ভাব বৌদ্ধ জগতের। অনেক স্থলেই বৌদ্ধগণের উপাস্য ধর্ম্মের উল্লেখ দৃষ্ট হয়। ময়নামতী "ধরম শরণ করিয়া" গঙ্গাতীরে "ধর্ম্মের থান (ধর্ম্মের স্থান) প্রস্তুত করিতেছেন। (৩২ শ্লোক)। রায়তদিগকে শিবঠাকুর "জীউ জীউ রায়ত ধর্ম্ম দিউক বর" (২৩ শ্লোক) বলিয়া আশীর্ব্বাদ করিয়াছেন। আধুনিক হিন্দুগণের পূর্ব্বপুরুষগণই অনেকে বৌদ্ধ-মতাবলম্বী ছিলেন, কিন্তু বিশ্বাস ও ধর্ম্মভেদ হেতু তাঁহারা আমাদিগের সহানুভূতি ও ধর্ম্মসংস্কার হইতে, চীন ও জাপানবাসী-দিগের ন্যায় সম্পূর্ণ দূরবর্ত্তী হইয়া রহিয়াছেন। তাই মাণিকচাঁদের গান সলিলে সলিল-বিন্দুর ন্যায় প্রাচীন বঙ্গ সাহিত্যের সঙ্গে মিশ্রিত হইয়া এক হইয়া যায় নাই, সলিলে তৈলবিন্দুর ন্যায় স্বতন্ত্র হইয়া পড়িয়া আছে।

মাণিকচাঁদের গানে বৌদ্ধ-প্রভাব।

প্রাচীন বঙ্গসাহিত্য খুঁজিলেই পক্ক-বিম্ব, দাড়িম্ব, কদম্ব, পদ্ম-পলাশ, খগরাজ, তিলফুল প্রভৃতি উপমার বস্তু দেখিতে পাই। গ্রাম্যগীতগুলিও এই উপমা হইতে মুক্ত নহে, রূপবর্ণনার সহিত ইহারা প্রাচীন সাহিত্যে অবিচ্ছিন্ন ভাবে জড়িত, এস্থলে সত্যের অনুরোধে বলা উচিত, সর্ব্বত্রই এই যোগ মণিকাঞ্চনযোগের ন্যায় উৎকৃষ্ট হয় নাই। কিন্তু মাণিক-চাঁদের গীতের রূপবর্ণনায় বৃদ্ধ ব্যাস, বাল্মীকি কি কবি কালিদাসের কোন হাত নাই। সেগুলি সংস্কৃত প্রভাবশূন্য; এবং সংস্কৃতের প্রভাবের পূর্ব্ববর্ত্তী বলিয়া বোধ হয়। স্ত্রীর দশনপংক্তি অতি শুভ্র, গোপীচাঁদ সোনার সঙ্গে তাহার উপমা দিতেছেন, সংস্কৃতের অজ্ঞতা হেতু দাড়িম্ববীজ কি মুক্তাপংক্তির কথা তাঁহার মনে উদয় হয় নাই। স্থলে স্থলে দুএককথায় ছবিটি সুন্দর আঁকা হইয়াছে, রূপের একখানি প্রতি-বিম্ব ভাসিয়া উঠিয়াছে, অথচ দাড়িম্ব কদম্বাত্মক রূপবর্ণনা হইতে তাহা সম্পূর্ণ ভিন্ন। হীরার দাসী রাজপুত্রকে দেখিয়া বিমুগ্ধ হইয়া হীরাকে জানাইল ;—

"যেমন রূপ আছে রাজার চরণের উপর
তেমন রূপ নাই তোমার মুখের উপর।"

স্ত্রীর বাক্যে পুত্র স্নেহময়ী মাতাকে উত্তপ্ত ৮০ মণ তৈলপূর্ণ সুবৃহৎ লৌহকটাহে নিক্ষেপ করিতেছেন এবং নয় দিন ধরিয়া অগ্নিকুণ্ডের উপর মাতৃদেহবিশিষ্ট উক্ত কটাহ সংস্থাপিত রাখিতেছেন। যে হিন্দুর গৃহে গৃহে রামায়ণী ও মহাভারতীয় নীতি, সেই হিন্দুর চক্ষে এই ঘটনা বিজাতীয়, ইহা হিন্দুজগতের বলিয়া বোধ হয় না।

রাণী ময়নামতীর ভয়ে কৈলাসে শিব কম্পিত, যমপুরে যম লুক্কায়িত। ময়নামতী দেব-বৃন্দকে দারুণ লাঞ্ছনা করিতেছেন, গোদা যম ত্রাহি ত্রাহি ডাকিতেছে ; এসকল কথায় কেমন একটা বিজাতীয় ঘ্রাণ আছে, উহা হিন্দুর ঘরের কথার মত বোধ হয় না। ইতিহাসে পাওয়া যায় প্রসিদ্ধ অতীশ* (দীপঙ্কর) একাদশ শতাব্দীতে তন্ত্র মন্ত্রাদির চর্চ্চায় নিযুক্ত ছিলেন,—বৌদ্ধগণ শেষ সময়ে তান্ত্রিক অনুষ্ঠান অবলম্বন করিয়াছিলেন, এই তন্ত্র-মন্ত্রের প্রভাব মাণিকচাঁদের ও গোবিন্দচন্দ্রের গানে বিশেষ দৃষ্ট হইবে। হাড়িসিদ্ধা ইন্দ্রকে ডাকিয়া পথ প্রস্তুত করিতেছেন, অপ্সরাদিগকে অন্ন ব্যঞ্জন প্রস্তুত করিতে আদেশ দিতেছেন, অথচ তিনি জাতিতে চণ্ডাল। বস্তুতঃ এই গীতে নানারূপ ভীষণ, অদ্ভুত ও অস্বাভাবিক ঘটনার বর্ণনা আছে, তাহা আমরা আরব্যোপন্যাসের গল্পের ন্যায় পাঠ করিয়াছি। অনুবাদ গ্রন্থগুলি ছাড়িয়া দিলে ও কবিকঙ্কণ-চণ্ডী হইতে ভারতের অন্নদা-মঙ্গল পর্য্যন্ত বাঙ্গালা কোন্ গ্রন্থে অলৌকিক ঘটনার বর্ণনা নাই? সেই সব ঘটনা হইতে মাণিকচাঁদের গীতে বর্ণিত ঘটনা ভিন্নরূপ। সেগুলির

* "In 1042. The famous Atish, native of Bengal came to Tibbet. He wrote a great number of works which may be found in the Bstanhgyur and translated many others relating principally to Tantrik theories and practices."

Rockhill's Life of Buddha, P. 227.

পশ্চাতে দেবশক্তি, তাই সেগুলি হিন্দুর নিজস্ব বলিয়া পরিচিত, আর ইহার পশ্চাৎ শুধু মন্ত্রশক্তি। গ্রীয়ারসন সাহেবের মতে হাড়ি সিদ্ধার ইষ্টদেবতা গোরকনাথ ও জনৈক নেপালী বৌদ্ধ-সাধু। বৌদ্ধ জগতের এই সংগীত বোধ হয় এতদিন লুপ্ত হইয়া যাইত, কিন্তু প্রক্ষিপ্ত অংশ গুলিতে দেবদেবীর কথা সংযোজিত হওয়াতে ঐ গীতি ঈষৎ পরিমাণে হিন্দুত্বের আভা ধারণ করিয়াছে, এবং সেই হিন্দুত্বের আভাটুকুই বোধ হয় এই গানের পরমায়ু বৃদ্ধির কারণ।

এই গীতে বাঙ্গালীহৃদয়ের একটি কথা আছে, শুধু সেই স্থানে আমরা জাতীয় ভাবের তত্ত্ব খুঁজিয়া পাই।

কবিত্বের নমুনা।

বাঙ্গালী কবির রচনায় আত্মনির্ভরের ভাব ও বিক্রমপ্রকাশ কোন কালেই বেশী প্রশংসনীয় হয় নাই। যেখানে বাঙ্গালী কবি বীরত্ব বর্ণনা করিতে গিয়াছেন, সেখানে বাঙ্গালার ব্যঙ্গ—কবি ভারতউদ্ধার কাব্যের ন্যায় তীক্ষ্ণ শ্লেষ দ্বারা বঙ্গবীরের যুদ্ধাস্ত্রগুলিকে একটি পটকার ধূম্রে পর্য্যবসিত করিবার সুবিধা পাইয়াছেন। কিন্তু বাঙ্গালী যে প্রেমিক, প্রত্যেক কাব্যেই তাহার আভাস আছে। গোপীচাঁদ সন্ন্যাসী হইতে উদ্যত, তাঁহার স্ত্রী তাঁহাকে নিষেধ করিতেছেন, ভাষা জটিল ও গ্রাম্য হইলেও সেই স্থলে একটুকু স্বাভাবিকত্ব আছে। গ্রীয়ারসন সাহেব সেই স্থলের কবিত্বের প্রশংসা করিয়াছেন।

"না যাইও না যাইও রাজা দূর দেশান্তর।
কারে লাগিয়া বান্দিলাম সীতল মন্দীর ঘর॥
বান্দিলাম বাঙ্গলা ঘর নাই পাড় কালী।
এমন বয়সে ছাড়ি যাও আমার বৃথা গাবুরালী॥
নিন্দের স্বপনে রাজা হব দরিসন।
পালঙ্গে ফেলাইব হস্ত নাই প্রাণের ধন॥
দস গিরির মাও বইন রবে স্বামি লইবে কোলে।
আমি নারী রোদন করিব খালী ঘর মন্দিরে॥

খালীঘর জোড়া টাটি মারে লাঠির ঘা।
বয়স কালে যুবতী রাড়ী নিতে কলঙ্ক রাও।
আমাক সঙ্গে করি লইয়া যাও॥
জীয়ব জীবন ধন আমি কন্যা সঙ্গে গেলে:
রাঁধিয়া দিমু অন্ন ক্ষুধার কালে॥
পিপাসার কালে দিমু পানী।
হাসিয়া খেলিয়া পোহামু রজনী॥
আইল পাতার দেখিলে কথা কহিয়া যামু॥
গিরি লোকের বাড়ী গেলে গুরু শ্যাম বলিমু॥
সিতল পাটি বিছাইয়া দিমু বালীসে হেলান পাও।
হাউস রঙ্গে যাতিমু হস্ত পাও॥
হাত খানি দুঃখ হইলে পাও খানি যাতিমু।
এ রঙ্গর কৌতুকর বেলা স্বতি ভুঞ্জিমু এস্বতি ভুঞ্জাইমু॥
গ্রীসকালে বদনত দিমু দণ্ডপাখার বাও।
মাঘ মাসি সিতে ঘেঁসিয়া রমু গাও॥

গোপীচাঁদ বনের বাঘের ভয় দেখাইতেছেন, স্ত্রী উত্তরে বলিতেছে,—

কে কয় এগুলা কথা কে আর পইতায়।
পুরুসর সঙ্গে গেলে কি স্ত্রীক বাঘে ধরে খায়।
ওগুলা কথা ঝুটমুট পালাবার উপায়॥
খায় না কেনে বনের বাঘ তাক নাই ডর।
নিত কলঙ্কে মরণ হউক স্বামির পদতল॥
তুমি হবু বট বৃক্ষ আমি তোমার লতা।
রাঙ্গা চরণ বেড়িয়া লমু পালাইয়া যাবু কোথা॥
যখন আছিনু আমি মা বাপের ঘরে।
তখন কেন ধর্ম্মি রাজা না গেলেন সন্ন্যাসি হইয়ে॥
এখন হইনু রূপর নারী তোরে যোগামান।
মোক ছাড়িয়া হবু সন্ন্যাস মুই তেজিম পরাণ।"

## ( ২ ) গোবিন্দচন্দ্র রাজার গান।

এই গীতে বৌদ্ধ-প্রভাব।

পূর্ব্বেই উল্লেখ করা হইয়াছে যে, গোবিন্দচন্দ্রের গানটি দুর্ল্লভমল্লিক নামক জনৈক গ্রাম্য কবির রচিত, রচনা অপেক্ষাকৃত আধুনিক বলিয়া বোধ হয়, কিন্তু ইহা যে প্রাচীন একটি গানের শুদ্ধ সংস্করণ, তদ্বিষয়ে কোন সন্দেহই নাই। এই গীতি হইতে কয়েকটি ঐতিহাসিক তত্ত্ব সংগ্রহ করিতে পারা যায়। দুইটি ছত্র এইরূপ পাওয়া গিয়াছে ;—"সুবর্ণচন্দ্র মহারাজা ধাড়িচন্দ্র পিতা। তার পুত্র মাণিকচন্দ্র শুন তার কথা।" এই মাণিকচন্দ্রের স্ত্রীর নাম ময়নামতী ও পুত্রের নাম গোবিন্দচন্দ্র এবং ইঁহাদের রাজধানী পাটীকা নগর বলিয়া উল্লিখিত হইয়াছে। গোবিন্দচন্দ্রের রাজ্য ষোল দণ্ডের পথ পর্য্যন্ত প্রসারিত ছিল বলিয়া বর্ণিত হইয়াছে, ইহা হইতে তাঁহার রাজবৈভবের ইয়ত্তা করা যাইতে পারে, সেকালে কয়েক গ্রাম অন্তরই এক একটি রাজ-চক্রবর্ত্তী মিলিত। দুর্ল্লভমল্লিক কৃত এই গানটি যদিও নবভাবে সংস্কৃত হইয়াছে, তথাপি ইহার আদ্যন্ত বৌদ্ধ-ভাবচিহ্নিত, সুতরাং ভাষা ভিন্ন ইহাতে আর কিছু পরিবর্ত্তিত হয় নাই, স্বীকার করিতে হইবে।

প্রথমেই 'ধর্ম্ম' বন্দনা করিয়া গীতিটির সূচনা করা হইয়াছে, তৎ-পরেই হাড়িপা, কালুপা প্রভৃতি "জ্ঞানীবৃন্দের" বন্দনা করা হইয়াছে, ইহারা ডোম জাতীয় বৌদ্ধাচার্য্য। এতদ্ব্যতীত গোরক্ষনাথ, মীননাথ, শিশুপা প্রভৃতি বৌদ্ধ-পুরোহিতগণেরও উল্লেখ অনেক স্থলেই দৃষ্ট হইবে। হাড়িপা ডোম হইলেও ময়নামতীর আদেশে রাজা গোবিন্দচন্দ্র তাহাকে গুরুস্বরূপ বরণ করিতে বাধ্য হইতেছেন,—গীতিনিহিত ধর্ম্মকথা ও উপদেশগুলিও বৌদ্ধভাবপূর্ণ। ময়নামতী যোগী বেশধারী রাজা গোবিন্দচন্দ্রকে জিজ্ঞাসা করিতেছেন :—

"কোথায় উৎপত্তি হইল পৃথিবী সংসার।
কোথায় রহিল পুনঃ কহ সমাচার॥
মরণ কিবা হেতু জীবন কিরূপ।
ইহার উত্তর যোগী কহিবা স্বরূপ॥"

হাড়িপার প্রসাদে রাজা উত্তরে বলিতেছেন ঃ—

"শূন্য হইতে আসিয়াছি পৃথিবীতে স্থিতি।
"আপনি জল স্থল আপনি আকাশ।
আপনি চন্দ্র সূর্য্য জগত প্রকাশ॥"

বৌদ্ধধর্ম্মের শূন্যবাদ ও নাস্তিকতা যে প্রাচীন গ্রাম্য-কবির অমার্জ্জিত গীতি হইতে আবিষ্কৃত হইবে, তাহা বোধ হয় সাহিত্যসেবিগণের আশাতীত ছিল। মহামহোপাধ্যায় শ্রীযুক্ত হরপ্রসাদ শাস্ত্রী কৃত বঙ্গে বৌদ্ধ ধর্ম্মের আবিষ্কার-তত্ত্ব প্রাচীন গাথাগুলির দ্বারা বিশেষরূপ প্রমাণিত হইতেছে। রাজা গোবিন্দচন্দ্র হাড়িপাকে জিজ্ঞাসা করিতেছেন প্রকৃত ধর্ম্ম কি, হাড়িপার উত্তর চিরপরিচিত বৌদ্ধ নীতির পুনরাবৃত্তি মাত্র,

"রাজা বলে কোন ধর্ম্মে সবলোক তরে।
ইহার উত্তর গুরু আজ্ঞা কর মোরে।
হাড়িপা কহেন বাছা শুন গোবিন্দাই।
অহিংসা পরম ধর্ম্ম যার পর নাই॥"

এই গীতিতে বিশেষ কোন কবিত্বের পরিচয় নাই, মাণিকচন্দ্র রাজার গানের ন্যায় ইহাতেও মন্ত্র শক্তির যথেষ্ট পরিচয় আছে, এই অদ্ভুত গানে ডোমবর্গ ব্রাহ্মণগণ হইতে বেশী সম্মান লাভ করিতেছেন, ও অধিকতর ক্ষমতা দেখাইয়া রাজচক্রবর্ত্তীর মুকুটালঙ্কৃত শিরে পদধূলি প্রদান করিয়া কৃতার্থ করিতেছেন, কবিত্বের হিসাবে না হইলেও বৌদ্ধধর্ম্মের লুপ্তাবশেষ বলিয়া ইহা প্রাচীন বঙ্গসাহিত্যে সুপ্রতিষ্ঠিত থাকিবে।

প্রেম-কথা।

গোপীচাঁদকে তাঁহার স্ত্রী সঙ্গে লইয়া সন্ন্যাস গ্রহণ করিতে অনুনয় বিনয় করিয়াছিলেন, সে স্থানটি উদ্ধৃত হইয়াছে, সন্ন্যাসী গোবিন্দচন্দ্রের রাণীও তদ্রূপ চেষ্টা করিয়াছিলেন। আমরা সে স্থলটি এখানে উদ্ধৃত করিলাম,

দুর্ল্লভ মল্লিকের গান অপেক্ষাকৃত পরিশুদ্ধ এবং পূর্ব্ববর্ত্তী গাথাটির সঙ্গে তুলনা করিলে,—ইহার ভাষা অনেক আধুনিক,—উদ্ধৃত দুইটি স্থান পাশাপাশি রাখিলেই পাঠক ইহা হৃদয়ঙ্গম করিতে পারিবেন। ভালবাসা-রূপ মহাবীণাযন্ত্রের তন্ত্রীতে করস্পর্শ করিতে যে বঙ্গের অশিক্ষিত গ্রাম্য-কবিও সুদক্ষ, তাহা পূর্ব্বেই বলা হইয়াছে—

"অভাগী উদুনারে রাজা সঙ্গে করি লহ।
দেশান্তরে যাব আমি কর অনুগ্রহ॥
তুমি যোগী হবে আমি হইব যোগিনী।
রান্ধিয়া বিদেশে যোগাইব অন্ন পানি॥
বসিয়া থাকিহ তুমি বনের ভিতরে।
আনিব মাগিয়া ভিক্ষা আমি ঘরে ঘরে॥
* * * *
নগরে নগরে ভ্রমি বসিবে যখন।
তৃষ্ণা হলে জল আনি কে দিবে তখন॥
বনে বনে কাটা ভাঙ্গি জ্বালিব আগুনি।
সুখেতে বঞ্চিব নিশি যোগীয়া যোগিনী॥
সকল দুঃখ পাশরয়ে নারী যার পাশে।
আমারে করিয়া সঙ্গে চল দেশে দেশে॥
* * * *
না ছাড়া না ছাড়া মোরে বঙ্গের গোসাঞি।
তোমা বিনে উদুনা থাকিবে কোন্ ঠাঞি॥
নারী পুরুষ দুই হয় এক অঙ্গ।
শিব বটে যোগীয়া ভবানী তার সঙ্গ॥
* * * *
রাজা বলে উদুনা আমার হইল কাল।
যাইব গুরুর সঙ্গে না কর জঞ্জাল॥

হায় হায় কর‍্যা রাণী ধুলায়ে লুটায়।
উদুনার রোদনে পাষাণ গল‍্যা যায়॥
কান্দয়ে নগরবাসী রাজা পানে চায়্যা।
বাল বৃদ্ধ যুবা কান্দে আর শিশু ম্যায়া॥
রাণীর ক্রন্দনে নদী উথলে সাগর।
পাইসালে কান্দে অশ্ব যতেক কুঞ্জর॥
সারি শুয়া পক্ষী কান্দে না করে আহার।
দাসীগণ কান্দে রাজার করি হাহাকার॥

*　　*　　*　　*

খসাইয়া ফেলে হার কেয়ূর কঙ্কণ।
অভিমানে দূর করে যত আভরণ॥
পুঁছিয়া ফেলিল সব সিঁথার সিন্দুর।
নাকের বেসর ফেলে পায়ের নূপুর॥
রাজার চরণে পড়ে জড়ায়্যে কুন্তল।
মোরা সঙ্গে যাব রাজা দেশান্তরে চল॥

এই দুইটি গীতি ছাড়া আমরা আরও কিছু রচনা এই অধ্যায়ের অন্তর্গত করিব।

## (৩) ডাক ও খনার বচন।

এই সকল বচন রচনার সময় বুদ্ধের প্রভাব বঙ্গদেশ হইতে উৎপাটিত হইয়াছিল বলিয়া বোধ হয় না। ইহাতে পুষ্করিণীখনন, বর্ত্ম নির্ম্মাণ, বৃক্ষরোপণ ইত্যাদি সাধারণের উপকার-জনক ধর্ম্ম যে অবশ্যপালনীয়, তাহা অনেকবার নির্দ্ধারিত আছে, * কিন্তু একটিবারও হরি কি অন্য

* "ধর্ম্ম করিতে যবে জানি।
পোখরি দিয়া রাখিব পানী॥
গাছ রুইলে বড় কর্ম্ম।
মণ্ডপ দিলে বড় ধর্ম্ম॥

দেবতার নাম লইবার সূত্র গৃহস্থকে পালন করিতে আহ্বান করা হয় নাই। ভাষার জটিলতায় এই সব বচন মাণিকচাঁদের গান হইতেও অনেক পূর্ব্ববর্ত্তী বলিয়া বোধ হয়। খনার বচনের প্রচলন অত্যন্ত অধিক, এই জন্য কালক্রমে তাহাদের ভাষা ক্রমশঃ সহজ হইয়া গিয়াছে, কিন্তু ডাকের বচন ততদূর প্রচারিত হয় নাই, এই জন্য সেগুলি ভাষার আদিমতা অনেকাংশে রক্ষা করিয়াছে। নিম্নলিখিত বচনগুলির * ভাষা খুব প্রাচীন বলিয়া বোধ হয়।

যে দেয় ভাত শালা পানী শালী।
সে না যায় যমের বাড়ী॥
স্বর্ণ ভূমি কন্যা দান।
বলে ডাক স্বর্গে স্থান॥"

স্থানে স্থানে চার্ব্বাকের সূত্রও প্রচারিত দেখা যায়, যথা—

"ভাল দ্রব্য যখন পাব
কালিকারে তুলিয়া না থোব।
দধি দুগ্ধ করিয়া ভোগ
ঔষধ দিয়া খণ্ডাব রোগ॥
বলে ডাক এই সংসার
আপনা মইলে কিসের আর॥"

ঈশ্বর-প্রসঙ্গে যে "ঈশ্বরের স্ত্রী সনে করে পরিহাস" তাহার নিন্দা ডাক করিয়াছেন। ঈশ্বরের স্ত্রী কে? গুরুপত্নী. নন ত? 'ঈশ্বর' শিবের এক নাম, সুতরাং ঈশ্বরের স্ত্রী 'ভবানী'কে বুঝাইতে পারে।

এই পুস্তকের প্রথম সংস্করণ প্রকাশিত হওয়ার পরে জানা গিয়াছে, নেপালে বৌদ্ধ পণ্ডিতগণদ্বারা সুরক্ষিত, সংস্কৃত টিপ্পনীসংযুক্ত 'ডাকার্ণব' পুস্তকে বঙ্গীয় ডাকের বচনসমূহ উদ্ধৃত আছে। বঙ্গদেশে প্রচলিত ডাকের বচনের ভাষাপেক্ষা সেগুলির ভাষা জটিল। এই পুস্তক মহামহোপাধ্যায় শ্রীযুক্ত হরপ্রসাদ শাস্ত্রী মহাশয় দেখিয়া আসিয়াছেন। তাহার মতে 'ডাক' শব্দ ডাকিনী শব্দের পুংলিঙ্গ ও একার্থবাচক; যেরূপ ডাকিনী মন্ত্রাদি দৃষ্ট হয়, ডাকের বচনও সেই শ্রেণীর। বৌদ্ধদিগের দ্বারা এই পুস্তক সযত্নে রক্ষিত হইতেছে, সুতরাং ঐ সমস্ত বচন যে বৌদ্ধযুগীয় তাহা এখন নিঃসন্দেহে বলা যাইতে পারে।

* বেণীমাধব দের সংস্করণ, ১২৯৫ সাল।

(১) বুন্দা বুঝিয়া এড়িব লুও।
আগল হৈলে নিবারিব তুও॥

(২) আদি অন্ত ভুর্জসি।
ইষ্ট দেবতা যেহ পুজসি॥
মরণের যদি ডর বাসসি।
অসম্ভব কভু না খায়সি॥

(৩) ডাঙ্গা লিড়ান বান্ধন আলি।
তাতে দিও নানা শালি॥

(৪) ভাষা বোল পাতে লেখি।
বাটাহুব বেলি পড়ি সাখি॥
মধ্যাহ্নে যবে সমাধে স্নায়।
বলে ডাক বড় সুখ পায়॥
মধ্যাহ্নে যবে হেমাতি বুঝে।
বলে ডাক নরকে পচে॥

ডাক ও খনার বচন সম্বন্ধে মন্তব্য।

ডাক নামক জনৈক গোপ 'ডাকের বচন' প্রণয়ন করিয়াছেন বলিয়া কথিত আছে। যে বংশে স্বয়ং শ্রীকৃষ্ণের লীলাবতার হইয়াছিল, সেই বংশে বঙ্গের সক্রেতিস ডাকের জন্ম কল্পনা করা কিছু অনুচিত হয় নাই, তবে মিহিরের পত্নী উজ্জয়িনীর ভাষা ছাড়িয়া বাঙ্গলায় নীতি ও জ্যোতিষতত্ত্ব সঙ্কলন করিতেছেন, এ কল্পনার দৌড় আর একটুকু বেশী। ডাক ও খনা দুর্ভেদ্য অন্ধকার-জাল হইতে জ্ঞান-রশ্মি বিকীরণ করিতেছেন। তাঁহাদের জীবনের উদয় অস্ত, পর্ব্বতপ্রমাণ কুসংস্কারের দ্বারা আবৃত; আমরা সেগুলির কিছুই প্রত্যয় করিতে পারিলাম না। কল্পনা-প্রিয় পাঠকগণ বটতলার সারসংগ্রহ হইতে তাঁহাদের সন্তোষার্থ বিবিধ সদনুষ্ঠানের আয়োজন খুঁজিয়া বাহির করিবেন।

বোধ হয় বঙ্গভাষা স্ফুরণের এইগুলি প্রাক্-চেষ্টা; ভাষা ও ভাব

দৃষ্টে বোধ হয়, ৮০০—১২০০ খৃঃ অব্দের মধ্যে এইসব বচন রচিত হইয়াছিল, যুগে যুগে ভাষার সংস্কার হওয়াতে সেগুলি বর্ত্তমান সহজাকারে পরিণত হইয়াছে। উহারা একজাতির সম্পত্তি; হয়ত প্রাচীনকালে দেশের প্রত্যেক ব্যক্তিই অজ্ঞাতসারে উহাদের রচনার সাহায্য করিযাছে। কোন ব্যক্তিবিশেষের দ্বারা এ সমস্ত বচন রচিত হইয়াছে বলিয়া বোধ হয় না।* কালিদাস ও গোপালভাঁড় যেমন বঙ্গীয় রসিকতা একচেটিয়া করিয়া রাখিয়াছেন, বঙ্গদেশের জ্ঞানেও সেইরূপ সেকালে ডাক ও খনা নামধেয় প্রকৃত কিম্বা কল্পিত ব্যক্তিদ্বয় একাধিকার স্থাপন করিযাছিলেন।

এই সব বচনে কবিত্ব কিছুই নাই, উহারা কঙ্কাল-সার সত্য, ভাষা উহাদিগকে সাজাইয়া বাহির করে নাই, সুতরাং সাহিত্য-সেবিদিগের প্রীতিকর হইবে কি না জানি না। অনাড়ম্বরে অতি সংক্ষেপে কথাগুলি প্রচারিত হইয়াছে, বহু পুস্তক খুঁজিলে যে জ্ঞান লাভ হয়, ঐ সব বচনের ছত্রে তাহা আছে,—উহারা এতদূর সত্য যে রেখা-গণিত কি অঙ্ক-গণিতের প্রশ্নের মত কষিয়া দেখ,—ফলে মিলিয়া যাইবে।

খনা ও ডাকের বচনে প্রভেদ।

খনা ও ডাকের বচন দুইরূপ সামগ্রী। খনা কৃষক ও গ্রহাচার্য্যের নজির। ডাকের বচনে জ্যোতিষ ও ক্ষেত্র-তত্ত্বের কথা আছে সত্য, কিন্তু তাহাতে মানব-চরিত্রের ব্যাখ্যা বেশী। আমরা নিম্নে কতকটি উদ্ধৃত করিতেছি; বাঙ্গালী পাঠক, আপনারা হামাগুড়ির সঙ্গে যে পাঠ অভ্যাস করিয়াছিলেন, এগুলি তাহার পুনরাবৃত্তিমাত্র, কিছুই নূতন নহে।

(১) খাটে খাটায় লাভের গাঁতি।
তার অর্দ্ধেক কাঁধে ছাতি॥

* ডাক অর্থ প্রচলিত বাক্যও হইতে পারে। "এখনও ডাকের কথায় বলে" প্রভৃতি কথায় কোন কোন স্থানে ডাক অর্থ প্রচলিত বাক্যরূপে ব্যবহৃত হয়।

ঘরে ব'সে পুছে বাত।
তার ভাগ্যে হাভাত ॥* খনা।

(২) খনা ডেকে বোলে যান।
রোদে ধান ছায়ায় পান ॥

(৩) দাঁতার নারিকেল, বখিলের বাঁশ।
কমে না বাড়ে না বারমাস ॥ খনা।

(৪) দিনে রোদ, রাতে জল।
তাতে বাড়ে ধানের বল ॥
কার্তিকের ঊনজলে।
খনা বলে দুন ফলে ॥

(৫) ঘরে আখা বাইরে রাঁধে।
অল্প কেশ ফুলাইয়া বাঁধে ॥
ঘন ঘন চায় উলটি ঘাড়।
ডাক বলে এ নারী ঘর উজাড় ॥

(৬) শিয়র পোখরি দূরে যায়।
পথিক দেখিয়ে আউড়ে চায় ॥
পর সম্ভাষে বাটে থিকে।
ডাক বলে এ নারী ঘরে না টিকে ॥

(৭) রাঁধে বাড়ে গায় না লাগে কালি।
অতিথ দেখিয়া মরে লাজে।
তবু তার পূজার সাজে ॥
সুশীলা শুদ্ধ বংশে উৎপত্তি।
মিঠা বোল স্বামীতে ভকতি ॥
রৌদ্রে কাঁটা কুটায় রাঁধে।
খড়কাট বর্ষাকে বাঁধে ॥
কাখে কলসী পানীকে যায়।
হেট মুণ্ডে কাকহো না চায় ॥

"বাণিজ্যে বসতে লক্ষ্মীঃ" তুলনা করুন।

যেন যায় তেন আইসে।
বলে ডাক গৃহিণী সেই সে॥

বঙ্গভাষার মুখবন্ধেই এইরূপ সারগর্ভ কথার সূচনা হইয়াছিল, ইহা আমাদের সৌভাগ্যের কথা। ঘরের বউ ও কৃষকগণ এই সব চরণ কণ্ঠস্থ করিয়াছে বলিয়া উহাদিগকে অবজ্ঞা করিও না। প্রতি বনে বন-কুসুম প্রতি মেঘে তারাপংক্তি, তাহারা ত কত সুলভ! কিন্তু তাহাদের মত সুন্দর কি?

বচনগুলিতে গৃহস্থালি-জ্ঞান।

এই সব বচন পড়িতে পড়িতে আমাদের আর একটি কথা মনে হয়। এখন আমাদের ভিক্ষা করিতে হইলেও বিলাত হইতে ঝুলি কিনিয়া আনিতে হইবে। কিন্তু যখন ঐসব বচন রচিত হইয়াছিল, তখন বাঙ্গালী ভালরূপ গৃহস্থালী জানিত ও পরমুখাপেক্ষী ছিল না। কৃষক সারা জীবন পরিশ্রম করিয়া, রৌদ্র বৃষ্টি সহ্য করিয়া যে সত্যের আভাস পাইয়াছিল সেই জ্ঞান এসব বচনে প্রচুর আছে। কৃষক জানিত, জ্যৈষ্ঠে খরা ও আষাঢ়ে ধারা হইলে শস্য ধরায় আঁটে না। আষাঢ় মাস ভরিয়া দক্ষিণা বাতাস বহিলে সে বৎসর বন্যা হয়। ফাল্গুন মাসে বৃষ্টি হইলে চিনা কাওন দ্বিগুণ হয়। "ধান্যের থোর জন্মিলে একমাস, ফুলিলে অর্থাৎ গর্ভে শীষ জন্মিলে ২০ দিন, ঘোড়ামুখো অর্থাৎ শীষভরে অবনত হইলে ১৩ দিন মাত্র পরেই কাটিবার উপযুক্ত হয়। অগ্রহায়ণে কাটিলে পূর্ণ ফসল হয়, পৌষে কাটিলে স্থানে স্থানে ফসল, মাঘে কাটিলে অল্পমাত্র ফসল এবং ফাল্গুনে কাটিলে কৃষকের কোনরূপ ফসল হয় না।"* এগুলি তাহাদের পুস্তক শিক্ষার ফল নহে, তাহারা হাল কাঁধে করিয়া প্রকৃতির নিকট এই শিক্ষা

* খনার বচন, জ্যোতিষরত্নাকর।

পাইয়াছিল। বড় বড় অধ্যাপকও ইহার অতিরিক্ত তাহাদিগকে কিছু শিখাইতে পারিতেন না। এখনও বঙ্গের কৃষক এই সব তত্ত্ব জানে, কিন্তু পূর্ব্বে ঘরে ঘরে সকলেই ইহা জানিত। আমরা শুধু জুলিয়েটের বিরহ ও ওথেলোর সন্দেহবিষয়ে প্রাজ্ঞ হইতেছি ও পোপোকেটিপেটল কোথায় তাহা মানচিত্রে দেখাইতে শিখিয়াছি, কিন্তু আমরা এতদূর স্বাবলম্বনশূন্য হইয়া পড়িয়াছি যে ভূমি এবং তদুৎপন্ন শস্যাদি সংক্রান্ত অতি সাধারণ কথাগুলি শিক্ষা করিতে ভুলিয়া গিয়াছি এবং গৃহস্থালীর বুদ্ধিটুকু একবারে লুপ্ত হইয়া যাইতেছে। এই দুর্দ্দিনে তাই এই সব বচনগুলি বড় প্রিয় বোধ হয়।

জ্যোতিষে অচলা ভক্তি।

কিন্তু এই সব বচনের আধার দিক্ আছে। দৃষ্ট হইবে, বাঙ্গালী গৃহস্থালী করিতেছিল সত্য, কিন্তু টিক্‌টিকির ভয়ে, হাঁচির ভয়ে, আকার ভয়ে, বাকার ভয়ে, বুঁজোর ভয়ে স্বীয় কুটীরে থাকিয়া জড়সড় হইয়াছিল। পা বাড়াইতে, হাঁ করিতে বঙ্গীয় বীর পাঁজির দোহাই দিত; তাহারা কাকমুখে জ্যোতিষের বার্ত্তা শুনিয়া কার্য্যের ফলাফল নিরূপণ করিত। এই অপূর্ব্ব শব্দার্থের কিঞ্চিৎ দৃষ্টান্ত উদ্ধৃত হইল।

| | |
|---|---|
| শব্দ—ফল | কৌলো কৌলো—নিষ্ফল বা ক্ষতি। |
| ক ক—কল্যাণলাভ | কোযং কোযং—রাজা বা প্রভু বিনাশ। |
| কঃ কঃ—রাজোপদ্রব | ক্রেং ক্রেং ক্রেং—দ্রব্যলাভ। |
| করকং করকং—বহুজনের সহিত সাক্ষাৎ। | কংককং কংককুং—শবদর্শন ইত্যাদি। |
| কেতংকেতং—রক্তহানি। | জ্যোতিষরত্নাকর, ৪৪৫ পৃঃ। |
| করকো করকো—কলহ। | |

জ্যোতিষ শাস্ত্র বিজ্ঞানরূপে অধীত হইতেছিল না,—সংসারক্লিষ্টের হস্তে পড়িয়া এইরূপ দুর্দ্দশাগ্রস্ত হইয়াছিল। যে জাতি এরূপ ভীরু তাহাদের জীবনে স্বাধীন চিন্তার স্ফূর্ত্তি কিরূপে থাকিবে? এইরূপ জ্যোতিষে ভক্তি জাতীয় প্রতিভা-বিকাশের প্রতিবন্ধক। তাই ঐ সব

বচনে একদিকে বাঙ্গালীর অন্তর্দৃষ্টি দেখিয়া সুখী হই, অন্যদিকে তাহাদিগের জড়তা দেখিয়া দুঃখিত হই।

কিন্তু শঙ্কর প্রণোদিত হিন্দুধর্ম্মের ঢেউ বঙ্গে প্রবেশ করিল—অনড় টলিল ; যাহা নড়ে না, তাহা নড়িতে শিখিলে দৌড়ায়। যে বঙ্গদেশের প্রতিভা কুসংস্কারে ও জড়তায় মলিন ও নিষ্প্রভ হইয়া গিয়াছিল, তাহা কয়েক শতাব্দীর মধ্যে খাঁড়া ধরিয়া বহুযুগ-সঞ্চিত কুসংস্কারের স্তূপচ্ছেদন করিতে দাঁড়াইল। আমরা পরবর্ত্তী অধ্যায়গুলিতে সেই প্রতিভার ক্রমিক বিকাশ দেখাইব

আমরা 'বৌদ্ধ যুগের' রচনার যে সব অপ্রচলিত শব্দ পাইয়াছি, নিম্নে অপ্রচলিত শব্দার্থ। তাহার তালিকা দিলাম।

এই সব শব্দের সকল অর্থই যে ঠিক হইল তাহা বলিতে পারি না। কোন কোন শব্দ কেবল স্থলবিশেষে একবার পাইয়াছি, সেই স্থলে যে অর্থে তাহা ব্যবহৃত হইয়াছে বলিয়া ধারণা হইয়াছে, তাহাই দিয়াছি। একই শব্দের ব্যবহার অনেক স্থলে না লক্ষ্য করিলে তাহার প্রকৃত অর্থ বোধ হয় না। ইহার কোন কোন শব্দ সম্পূর্ণ প্রাদেশিক, তাহা বঙ্গদেশের সর্ব্বত্র প্রচলিত ছিল বলিয়া বোধ হয় না। প্রাচীন বঙ্গসাহিত্যের শব্দার্থ-বোধ-সৌকর্য্যার্থ কোন অভিধান এখনও রচিত হয় নাই, কিন্তু তাহার রচনা আবশ্যক হইয়া পড়িয়াছে। অন্যান্য বিষয়ের ন্যায় বাঙ্গালা চলিত ও অপ্রচলিত শব্দের অভিধান প্রণয়ন বিষয়ে অনেক কৃতবিদ্য সাহেবই সর্ব্বপ্রথম হস্তক্ষেপ করেন। স্যার্ গ্রেভস্, সি, হফ্‌টন মহোদয়ের বাঙ্গালা অভিধান ১৮৩৩ খৃঃ অব্দে লণ্ডন হইতে প্রকাশিত হয়, এই পুস্তক নিতান্ত অসম্পূর্ণ হইলেও এই শ্রেণীর অভিধান বাঙ্গালায় আর বিরচিত হয় নাই। আমি এই পুস্তকে সেই বিষয়ের কথঞ্চিৎ অবতারণা করিলাম মাত্র। এস্থলে বলা উচিত শ্রীযুক্ত রবীন্দ্রনাথ ঠাকুর মহাশয় 'পঁড়' ও 'নিছনি' শব্দের অর্থ লইয়া 'সাধনা' পত্রিকায় এবং শ্রীযুক্ত ক্ষীরোদচন্দ্র রায় চৌধুরী মহাশয় 'সাহিত্য' পত্রিকায় প্রাচীন অপ্রচলিত শব্দার্থের কিঞ্চিৎ চর্চ্চা করিয়াছেন। শ্রীযুক্ত জগদ্বন্ধু ভদ্র মহাশয় তৎকৃত বিদ্যাপতি ও চণ্ডীদাসের সংস্করণে কতকগুলি হিন্দী শব্দার্থের তালিকা দিয়াছিলেন, ও তাহাই মূলতঃ অবলম্বন করিয়া ৺ রজনীকান্ত গুপ্ত মহাশয় সাহিত্য-পরিষৎ-পত্রিকায় বিদ্যাপতির পদসমূহের দুরূহ শব্দের একটি বিস্তৃত অর্থ-তালিকায় প্রকাশিত করিয়াছিলেন, সম্প্রতি পণ্ডিত অতুলকৃষ্ণ গোস্বামী মহাশয় তৎসম্পাদিত চৈতন্য ভাগবতের টীকায় এবং শ্রীযুক্ত হীরেন্দ্রনাথ দত্ত মহাশয় তৎসম্পাদিত কৃত্তিবাসী রামায়ণের টীকায় এ সম্বন্ধে কিছু শ্রম স্বীকার করিয়াছেন।

| শব্দ | | অর্থ | | পুস্তকের নাম। |
|---|---|---|---|---|
| অক | ... | উহাকে | .. | মা, চ, গা। |
| অচুম্বিতের | ... | আশ্চর্য্যের | ... | ঐ |
| অফিগ্না | ... | যাহা উৎপাটিত হয় নাই | ... | ঐ |
| অবুধ | .. | বুদ্ধিশূন্য | ... | ডাক। |
| আট্টচাউ | .. | হাবুডুবু | .. | মা, চ, গা। |
| আউ | . | জানু | .. | ঐ |
| আউল | .. | সিদ্ধ ব্যক্তি | .. | ঐ |
| আউড়ে | .. | বক্রভাবে | ... | ঐ |
| আগ | ... | বর | ... | ঐ |
| আধার[১] | .. | খাদ্য | ... | ডাক। |
| আপহর | ... | পাহারা | ... | ঐ |
| আপ্ত | ... | আপন | .. | মা, চ, গা |
| আছিল | .. | উপস্থিত | .. | ঐ |
| আইল পাতার... | | বৃহৎক্ষেত্র | ... | ঐ |
| আবিব্বল | .. | আয়ু | ... | ঐ |
| আসা নড়ি | ... | হাতের লাঠি | .. | ঐ |
| একতন যেকতন | | যে কোন প্রকারে | | ঐ |
| একলা | .. | এক | ... | ঐ |
| এলায় | ... | এখন | ... | ঐ |
| উকা | ... | অগ্নি | ... | ঐ |
| উলী | ... | কুশল | ... | ডাক। |

[১] আধার শব্দ পূর্ব্বে মনুষ্যের খাদ্যও বুঝাইত; এখন ইহার অর্থ সীমাবদ্ধ হইয়া শুধু পক্ষীর খাদ্য মাত্র বুঝায়।

| শব্দ | অর্থ | পুস্তকের নাম। |
|---|---|---|
| কা | কাক ... | খনা। |
| কাউ | কাক ... | ঐ |
| কাউশিবার | তাগাদা করিতে | মা, চ, গা। |
| কাতি | কালী ; কার্ত্তিক মাস | ঐ |
| কাঞ্জী | ছোট ... | ঐ |
| কোনটি | কোথায় ... | ঐ |
| কোটেকার | কোথাকার ... | ঐ |
| কুশলানা | মঙ্গলাকাঙ্ক্ষী ... | ডাক। |
| কৈতর* | পায়রা ... | মা, চ, গা। |
| খপরা | কুটীর ... | ঐ |
| খোচা | তৃণ পল্লব ... | ঐ |
| গাভুরা | যুবক, বলশালী... | ডাক। |
| গাবুরাণী‡ | যৌবন ... | মা, চ, গা। |

* এখনও পূর্ব্ববঙ্গে প্রচলিত।

† বিক্রমপুর অঞ্চলে এখনও চলিত।

‡ গ্রীয়ারসন গাবুরাণী অর্থ করিয়াছেন "bride-hood" এসিয়াটিক্ সোসাইটির জার্ণ্যাল ১৮৭৮ প্রথম সংখ্যা ৩য় খণ্ড ২১৩ পৃঃ দেখ। কিন্তু পূর্ব্ববঙ্গে কোন কোন স্থলে গাভুর, গাভুরাণী, উভয়বিধ রূপই প্রচলিত আছে ও যৌবন বুঝায়। পাঠক এই পুস্তকের ৩৮ পৃষ্ঠার উদ্ধৃত স্থলে গাবুরাণী শব্দ দেখিবেন, তাহাতে যৌবন অর্থই সঙ্গত দৃষ্ট হইবে। এই শব্দটির অর্থ সম্বন্ধে শ্রীযুক্ত গ্রীয়ারসন সাহেব আমাকে লিখিয়াছেন,—With reference to the word "Gaburani" about which I wrote to you the other day, I have since found out that the word "Gabur" is very common in Chittagong. It means "young" also "a boy" hence "a servant". The word "Gaburani" therefore means "youthfulness," and has the same meaning as 'yauvana." It has nothing to do with the Sanskrit "Garva"

| শব্দ | | অর্থ | | পুস্তকের নাম |
|---|---|---|---|---|
| গিরি | ... | গৃহ | ... | মা, চ, গা |
| গোবিন | ... | গভীর | ... | ঐ |
| গোধলা | ... | গোময় | ... | ডাক। |
| ঘরজুয়ান | ... | চিরযৌবন | ... | মা, চ, গা। |
| চতুরা | ... | চতুর্দ্দার | .. | ঐ |
| চাম্বর | ... | চামর | ... | ঐ |
| চরিচর | ... | চরির উপায় | ... | ঐ |
| ছামুর | ... | সম্মুখের | ... | ঐ |
| ছুছু | ... | শূন্য | ... | ডাক। |
| জীউ | ... | জীবন | ... | মা, চ, গা |
| জ্ঞাস্তা | ... | জ্ঞাতি | ... | ঐ |
| ঝোলাঙ্গা | ... | ঝুলি | ... | ঐ |
| ডাঙ্গ* | ... | কাটি | ... | ঐ |
| ডারিয়া | ... | বাঁধিয়া | ... | ঐ |
| ডাঙ্গাইবার | ... | প্রহার করিতে | ... | ঐ |
| ডাম্বাডোল | ... | বহুজনতার শব্দ | ... | ঐ |
| ঢেবা ডোরা | ... | ঢোলের দ্বারা ঘোষণা | | ঐ |
| ঢলমল | .. | ঝলমল | .. | ঐ |
| তেতকে | ... | তত | ... | ঐ |
| তৈল পাঠের খাড়া | ... | পাঁঠা কাটার ছুরি | | ঐ |
| দায় † | ... | ডাক | ... | ঐ |

* হস্কটন কৃত অভিধানে, ডাঙ্গ শব্দ সংস্কৃত দণ্ড শব্দ হইতে উদ্ভূত, এইরূপ উল্লিখিত হইয়াছে।

† এই দায় শব্দ পূর্ব্বে নানা অর্থে ব্যবহৃত হইত। মাণিকচাঁদের গানে আছে,—

"যেন মতে কলাই বেচি রাজাকে দেখিল,
ঘরর শ্যামক আইল বাপ দায় দিয়া।"

| শব্দ | | অর্থ | | পুস্তকের নাম। |
|---|---|---|---|---|
| দোয়াদস | ... | করঙ্গ | ... | মা, চ, গা। |
| দামরা | ... | ঢোল | ... | ঐ |
| দোন | ... | দুই | ... | ঐ |
| থবীরা | ... | স্থবির | ... | ডাক। |
| ধরেক | ... | ধরিও | ... | ঐ |
| ধওল | ... | ধবল | ... | মা, চ, গা। |
| নঠ | ... | নষ্ট | ... | ডাক। |
| নিন্দ | ... | নিদ্রা | ... | মা, চ, গা। |
| নিতে | ... | বিনা | ... | ঐ |
| নেওয়া | ... | প্রলেপ | ... | ঐ |
| নেয়াই | ... | ন্যায় | ... | ঐ |
| পইতায় | . | প্রত্যয় করে | ... | ঐ |
| পোখরি | ... | পুষ্করিণী | ... | খনা। |
| পাহাড় | ... | পার | ... | ডাক। |
| পাকেয়া | ... | ঘুরাইয়া | ... | মা, চ, গা। |
| বাবন | ... | ব্রাহ্মণ | ... | ঐ |
| বারুণ | ... | ঝাঁটা | ... | ঐ |
| বাদে | ... | জন্য | ... | ঐ |
| বেন্নামুখ | ... | মুখ ফিরাইয়া | ... | ঐ |
| বুন্দা | .. | বৃষ্টি-বিন্দু | ... | ঐ |

---

রাজার রূপে মুগ্ধ হইয়া ঘরের স্বামীকে বাপ বলিয়া আসিল। অনেক পরে চৈতন্য ভাগবতে পাইতেছি, "অন্যের কি দায় বিষ্ণুদ্রোহী যে যবন" অর্থাৎ অন্যের কথা দূরে থাকুক ইত্যাদি।

| শব্দ | | অর্থ | | পুস্তকের নাম |
|---|---|---|---|---|
| ভুসঙ্গ | ... | ভস্ম | ... | মা, চ, গা। |
| বেআলি | ... | অনৈক্য | .. | ডাক। |
| মাও | .. | মাতা | ... | মা, চা, গা। |
| মধুকর* | ... | নৌকা বিশেষ | .. | ঐ |
| মাল্লি | ... | পথ্য | ... | ঐ |
| মাড়াল | ... | পথ | ... | ঐ |
| মিঠ | ... | মিষ্ট | ... | ডাক। |
| মুর্চ্ছল | ... | বাদ্য-যন্ত্র বিশেষ | ... | মা, চ, গা। |
| যেটে | ... | যে স্থানে | ... | ঐ |
| যেত্‌কে | ... | যত | ... | ঐ |
| যোগ্যবান | ... | যোগ্য | ... | ঐ |
| যেনমত | ... | যথন মাত্র | ... | ঐ |
| লহড়(লড়) | .. | দৌড় | ... | ঐ |
| সয়ল † | ... | সকল | ... | রা, প। |
| সমাধে | ... | বোঝে | ... | ডাক। |
| সাধে | ... | সংগ্রহ করে লয় | ... | মা, চ, গা। |
| সানে | ... | ইঙ্গিত | ... | ঐ |
| সরুয়া | ... | সরু | ... | ঐ |
| সাঁও | ... | সাপ | ... | ঐ |

* "মধুকর" নৌকা বিশেষের নাম। পদ্মপুরাণে নৌকার অনেকগুলি নাম দৃষ্ট হয়, তন্মধ্যে 'মধুকর' নৌকাই শ্রেষ্ঠ বলিয়া বর্ণিত দেখা যায়; স্বয়ং সদাগর 'মধুকরে' যাইতেন। বিক্রমপুরবাসীদের মুখে শুনিয়াছি, এখনও মধুকর অর্থে একরূপ নৌকাকে বুঝায়।

† "একল রামাই পণ্ডিত সয়ল অবধান॥"

| শব্দ | অর্থ | পুস্তকের নাম. |
|---|---|---|
| সেঁওয়ালী ··· | সন্ধ্যাকালীয় ··· | মা, চ, গা। |
| হীন ··· | শূন্য, বিয়োগ ··· | খনা। |

এই সময়ের ভাষায় সংস্কৃতের প্রভাব একবারেই দৃষ্ট হয় না, তাহা পূর্ব্বেই লিখিয়াছি। মাণিকচাঁদের গানে রাজা ভাল হইলে তাঁহাকে 'সতী' এবং দুষ্ট হইলে তাঁহাকে 'অসতী' বলা হইয়াছে। খনা শনিকে 'ভানুতনুজা' আখ্যা প্রদান করিয়াছেন। বহু পূর্ব্ব-রচিত মেয়েলী ছড়ায় 'গুণবতী ভাই' শুনিয়াছিলাম, সেও বুঝি এই যুগের রচনা হইবে। মাণিকচাঁদের গানে ক্রিয়ার গুরু লঘু ভাব এখনকার প্রচলিত ভাব হইতে স্বতন্ত্ররূপ ছিল। 'যাইস্ না ধর্ম্মি রাজা পরদেশক লাগিয়া।' (মা, চ, গা ২৯২ শ্লোক) প্রভৃতি পদে সম্মানীয় পাত্রে লঘু ক্রিয়া প্রযুক্ত হইয়াছে, অথচ ভৃত্য নেঙ্গাকে রাণী বলিতেছেন, 'কেন। কেন নেঙ্গা আইলেন কি কারণ' ৪৯ (শ্লোক) মাণিকচাঁদরাজা তাঁহার প্রহারক যমদূতের প্রতি জিজ্ঞাসু হইয়াছেন, কে মারেন আমারে বিস্তর করিযা' (৭২ শ্লোক) কোন স্থানে আধুনিকমতে নিতান্ত বিরুদ্ধভাবাপন্ন 'তুমি চাইলেন দুব' (৩০০ শ্লোক) প্রভৃতি রচনা দৃষ্ট হয়।

সংস্কৃতের প্রভাব-হীনতা।

এই সময়ে রাজারা সোণার খাটে বসিয়া রূপার খাটে পদ স্থাপন (৩০৭ শ্লোক) ও স্বর্ণ থালে ৫০ ব্যঞ্জনসহ অন্ন আহার (৪৬৭ শ্লোক) করিলেও নিত্য জীবন-যাত্রা-ঘটিত দ্রব্যে খুব উচ্চ অঙ্গের বিলাসের ভাব প্রদশন করিতেন বলিয়া বোধ হয় না। 'ইন্দ্রকম্বল' (৫৫৫ শ্লোক) 'দণ্ডপাখা' (২৫৩ শ্লোক) ও 'পাটের সাড়ী' (৫৮০ শ্লোক) বিলাসের দ্রব্য মধ্যে গণ্য ছিল। পরবর্ত্তী এক অধ্যায়ে দেখিব কৃত্তিবাস পণ্ডিত গোড়েশ্বরের নিকট একখানা 'পাটের পাছড়া' পাইয়াই ধন্য হইতেছেন। কিন্তু কবিকঙ্কণ 'মেঘ ডম্বুর

সামাজিক অবস্থা।

কাপড়' ও 'জগন্নাথী থান' নামক একরূপ বস্ত্রের কথা গর্ব্বের সহিত উল্লেখ করিতেছেন * ও চৈতন্য প্রভুর সময় তিন টাকা মূল্যের ভোট কম্বলই মহার্ঘ বলিয়া গণ্য হইতেছে (চৈ, চ মধ্যমখণ্ড, ২০ প)। সে সব এ সময়েরও অনেক পরে। খাদ্যের মধ্যে "ইন্দ্রমিঠা" (২২৫ শ্লোক মা, চ, গা) নামক একরূপ মিষ্ট দ্রব্য উপাদেয় ছিল ও 'বংশহরির গুয়া' (২৫৭ শ্লোক) খাইয়া মুখ শুদ্ধি করা হইত। 'বংশহরির গুয়া খাইয়া' দন্ত শুভ্র হইয়াছে বলিয়া গোপীচাঁদ স্ত্রীর মুখের প্রশংসা করিতেছেন।

মাণিকচাঁদের গানে এবং ডাক ও খনার বচনে দৃষ্ট হয়, ব্রাহ্মণ ভদ্র-লোকগণও কৃষি-ব্যবসা করিতেন এবং স্ত্রীলোকগণ পর্য্যন্ত অক্ষক্রীড়াসক্ত ছিলেন। স্ত্রীলোকগণের অক্ষক্রীড়াসক্তি কবিকঙ্কণের সময়েও বিদ্যমান ছিল।

সন্তান জন্মিলে সাতদিন পরে 'সাদিনা', দশদিন পরে 'দশা', এবং ত্রিশদিন পরে 'ত্রিশা' নামক উৎসব করা হইত।

* রাজার জন্য সাধু "নিল জগন্নাথী থান দশ জোড়া।" ক, ক, চ।
সাধুর স্ত্রী "বাছিয়া পরিল মেঘডম্বুর কাপড়।" ঐ

## পঞ্চম অধ্যায়।

### ১। ধর্ম্মকলহে ভাষার শ্রীবৃদ্ধি।
### ২। প্রাচীন বঙ্গসাহিত্যের বিশেষ লক্ষণ।

ধর্ম্মকলহ।

বঙ্গে হিন্দুধর্ম্মের উত্থানে নানা মতাবলম্বী অধ্যাপকগণ স্বীয় স্বীয় মত প্রচারে নিয়োজিত হইলেন। ইঁহাদের তর্ক-যুদ্ধ অতীব কৌতূহল-উদ্দীপক; গৌড়বাসী প্রাচীন পণ্ডিত চিরঞ্জীব ভট্টাচার্য্য এই কলহ ব্যাপারের একখানা চিত্রপট রাখিয়া গিয়াছেন; সে চিত্রখানি সর্ব্বাঙ্গসুন্দর হইয়াছে—তাহার নাম "বিদ্বন্মোদতরঙ্গিণী"।*

বঙ্গসাহিত্যে শিব, পদ্ম, চণ্ডী ও শীতলা।

হিন্দুধর্ম্মের অভ্যুত্থানকালে বোধ হয় শৈবধর্ম্মই সর্ব্বপ্রথম শির উত্তোলন করে। শৈব ধর্ম্ম কীর্ত্তনোপলক্ষে ভাষায় কোন বৃহৎ কাব্য রচিত হয় নাই। "ধান ভান্‌তে শিবের গীত" প্রভৃতি প্রবাদ বাক্য দ্বারা অনুমান হয়, শৈবমতের অধ্যাপকগণ সে বিষয়ে একবারে নিশ্চেষ্ট ছিলেন না। চট্টগ্রামের প্রাচীন 'মৃগলব্ধ' পুঁথিতে† শিবমাহাত্ম্য বর্ণিত

* প্রায় ৬০ বৎসর অতীত হইল শোভাবাজারের স্বর্গীয় রাজা কালীকৃষ্ণ বাহাদুর নিজকৃত একটি ইংরাজী অনুবাদসহ এই গ্রন্থ মুদ্রিত করিয়াছিলেন।

† ১৫০ বৎসরের প্রাচীন হস্তলিখিত পুস্তকে গ্রন্থকার রতিদেব সম্বন্ধে এই বিবরণ পাওয়া যায়।

"পিতা গোপীনাথ বন্দম মাতা বসুমতী।
জন্মস্থান সুচক্রদণ্ডী চক্রশালা খ্যাতি॥
জ্যেষ্ঠ দুই ভ্রাতা বন্দম রাম নারায়ণ।
ধরণী লোটায়ে বন্দম যত গুরুজন॥

আছে; এইরূপ দুএকখানা প্রাচীন পুঁথিই শৈবধর্ম্মের ভগ্নকীর্ত্তি স্বরূপ বর্ত্তমান আছে। উহারা ক্ষুদ্র-কলেবর হইলেও জঙ্গলে কুড়াইয়া পাইযা আমরা আদরে রক্ষা করিয়াছি। রামেশ্বরের শিবসংকীর্ত্তন আধুনিক সামগ্রী। উহাতে শিব অপেক্ষা দেবীর শক্তিসামর্থ্যের বর্ণনাই অধিক।

লৌকিক দেবতাদের প্রভাব, শৈবধর্ম্মের প্রতি আক্রমণ।

প্রাচীন বঙ্গসাহিত্যের পুষ্টিসাধনে পদ্মাবতী ও চণ্ডী বিশেষরূপ সাহায্য করিয়াছেন। সংস্কৃতের বচন স্পর্শ-মণি তুল্য, তাহার প্রভাবে লোষ্ট্রও দেবত্ব প্রাপ্ত হইতে পারে; এইজন্য ব্রহ্মবৈবর্ত্তপুরাণে মনসা মাহাত্ম্য সংক্ষেপে কীর্ত্তিত হইযা এবং বৃহদ্ধর্ম্মপুরাণে* কালকেতু ও শালবাহন প্রভৃতির উল্লেখ দ্বারা বঙ্গীয় পদ্মপুরাণ ও চণ্ডী কাব্যের ভিত্তি দৃঢ় করা হইয়াছিল।

শৈবধর্ম্মের উপর এত সব পৌরাণিক ও লৌকিক ধর্ম্মতরঙ্গ উপর্য্যুপরি আঘাত করিয়াছে। শিবোপাসক ধনপতি সদাগর 'ডাকিনী' দেবতা চণ্ডীর ঘট পদ-প্রহারে ভগ্ন করিযা 'মেয়ে দেব'-সেবিকা খুল্লনাকে ভর্ৎসনা করিযাছিলেন,+ বিষহরিকে শিবোপাসক চাঁদ সদাগর শুধু রক্ত চক্ষু দেখাইয়া ক্ষান্ত হন নাই, হেঁতালের বাড়ি দিয়া কক্ষদেশ ভগ্ন করিযা দিয়া-

অন্নপূর্ণা শাশুড়ী যে শ্বশুর শঙ্কর।
মন্ত্রদাতা দয়াশীল মোক্ষদা ঠাকুর॥
গোপীনাথ দেব সুত রতিদেব গায়।
মৃগলব্ধ পুঁথি এহি হর গৌরীর পায়॥"

এই পুস্তকে শিবচতুর্দ্দশীব্রতের মাহাত্ম্য কীর্ত্তন উপলক্ষে এক ব্যাধের বৃত্তান্ত বর্ণিত আছে।

* "ত্বং কালকেতুবরদা ছলগোধিকাসি।
যা ত্বং শুভাভবসি মঙ্গলচণ্ডিকাখ্যা॥" ইত্যাদি।

+ ধনপতির সিংহলযাত্রা, ক, ক, চ।

ছিলেন। * শিবোপাসক চন্দ্রকেতু রাজাও শীতলাদেবীর প্রতি সেইরূপ তীব্র অবজ্ঞাসূচক উদ্ধত ভাব দেখাইয়াছিলেন। † কিন্তু বঙ্গীয় কাব্য-গুলিতে চণ্ডী ও মনসাকে স্বীয় স্বীয় উপাসকভক্তগণের জন্য যেরূপ কার্য্য-তৎপর দর্শন করি, সে তুলনায় শিবঠাকুরকে নিতান্তই নিশ্চেষ্ট বলিয়া মনে হয়। খুল্লনার বিপদে, শ্রীমন্তের খেদে, লাউসেনের দুঃখে চণ্ডীর হৃদয় বিদীর্ণ হইতেছে। স্বীয় পূজা প্রচারের জন্য চণ্ডী ও বিষহরির দিনে শান্তি ও রাত্রে নিদ্রা ঘটে নাই। সুন্দর দেবীর প্রসাদে কাব্য অপেক্ষা চৌর্য্যেও কম কৃতিত্ব লাভ করেন নাই। বিষহরিকে পূজা করিয়া বিপুলা (বেহুলা) কতদূর কৃতকার্য্য হইয়াছিলেন, কে না জানে? ভক্তের স্মরণমাত্র ইঁহারা কখনও সাশ্রুনেত্র, কখনও খড়্গহস্ত। কিন্তু প্রায়শঃ ইঁহারা সামান্য মানবীর ন্যায় রাগ, হিংসা ও দুঃখের পরিচয় দিয়াছেন। দুএক স্থলে শুধু বর্ণনাগুণে চণ্ডীদেবী মহত্তর প্রভাব দেখাইয়াছেন। মুকুন্দরাম ক্রুদ্ধ চণ্ডীর যে বর্ণনা প্রদান করিয়াছেন, তাহা গম্ভীর রসে মিণ্টনের লেখনী-যোগ্য। দেবীর ক্রোধ দেখিয়া বরুণ পাশ, যম কালদণ্ড, ইন্দ্র বজ্র, শিব শূল, ব্রহ্মা কমণ্ডলু, বিষ্ণু চক্র, সূর্য্য রশ্মি ও লোকপালগণ তাঁহাদের স্বীয় স্বীয় প্রহরণ দিয়া প্রণত হইতেছেন। ত্রিলোকের এই ভৌতিকর শক্তি-পুঞ্জ একত্র সংগ্রহ করিয়া সংহার-রূপিণী সিংহের উপর দাঁড়াইলেন। ইজিপ্টের পিরামিড কি ব্যাবিলনের প্রস্তর-গৃহ যাঁহারা প্রস্তুত করিয়াছিলেন, তাঁহারা ভিন্ন এ বিগ্রহ গঠন করিবে কে?

* "হেঁতালের বাড়ি দিলগো আগো তাতে ব্যথা পাইলাম বড়।
জালুয়া মণ্ডপে গিয়া কাঁকালী কৈলাম দড়॥" বিজয়গুপ্তের পদ্মপুরাণ।

† "জন্মেও না ছাড়িব মহেশ ঠাকুর।
শুন রে অজ্ঞান বুড়ি এথা হৈতে দূর॥"
তৎপর শীতলাদেবী যখন তাঁহার রাজ্যে মহামারী উপস্থিত করিলেন, তখনও নির্ভীক চন্দ্রকেতু বলিয়াছিলেন—

কিন্তু চণ্ডী ও পদ্মাবতীর উদ্যমশীলতা মহাদেবে দৃষ্ট হয় না। চাঁদ-সদাগরের সাতখানা 'মধুকর ডিঙ্গা' খান খান হইয়া সমুদ্রে পড়িল। চাঁদবেণে 'শিব শিব' বলিয়া সপ্তবার ভূমিতে লুটাইয়া পড়িল, * কিন্তু শিবঠাকুর নিশ্চেষ্ট, নির্ম্মম। ধনপতির অশ্রু মোচন করিতেও তিনি হস্ত উত্তোলন করেন নাই। সুতরাং বিষহরি ও চণ্ডীর প্রতিপত্তি যে বঙ্গদেশে ক্রমশঃ বৃদ্ধি পাইবে, তাহাতে আর আশ্চর্য্য কি? চৈতন্যভাগবতে দেখা যায়, উক্ত দেবতাদ্বয়ের পূজা বিশেষ অর্থকরী ও সম্মানিত ব্যবসায় ছিল। †

শিবের নিশ্চেষ্টতা।

এস্থলে বলা উচিত, ভারতচন্দ্র শৈব ও শাক্তের যে কলহ বর্ণনা করিয়াছেন ও দাশরথি যাহার আভাস দিয়াছেন, তাহা তাঁহাদের সময়ের সামগ্রী নহে, তাঁহারা অতীত ইতিহাসের এক পৃষ্ঠা অঙ্কিত করিয়াছেন মাত্র। ভারতচন্দ্র উক্ত কলহ বর্ণনা করিতে যাইয়া নানা মতের সামঞ্জস্যের চিত্র অঙ্কিত করিয়াছেন; তদ্দ্বারাই দৃষ্ট হয়, শৈব, শাক্ত প্রভৃতি সম্প্রদায় সে সময় পরস্পরের বিরোধ ভুলিয়া সকলেই যে এক পথের পথিক, এই সত্য ধারণা করিতে সক্ষম হইয়াছিল; সুতরাং তাহারা ধর্ম্ম-বিদ্বেষের সীমা অতিক্রম করিয়া আসিয়াছিল।

পরবর্ত্তী সাহিত্যে বিভিন্ন মতের একতা।

"রাজা বলে শীতলা করেছে যদি বাদ।
কদাচিত আমি তার না লব প্রসাদ॥"
দৈবকীনন্দনের শীতলামঙ্গল। সাহিত্যপরিষৎপত্রিকা, ১৩০৫ সন ১ম সংখ্যা ৩৯ পৃঃ।

* "ভেলায় চাপিয়া সাধু পাইল গিয়া তট।
শিব শিব বলি সাতবার করে গড়॥" কেতকাদাস।
পুনশ্চ,—"যা করেন শিব শূল, এবার পাইলে কুল,
মনসায় বধিব পরাণে।" কেতকাদাস।

† "দেখ এই চণ্ডী বিষহরিরে পূজিয়া।
কেনা ঘরে খায় পরে বসন পরিয়া॥ চৈ, ভাঁ, আদি।

শৈব, শাক্তের কলহ ভিন্ন এক সম্প্রদায়েও নানারূপ মতভেদ ও তজ্জনিত বিদ্বেষ বর্ত্তমান ছিল। এখনও এক এক সম্প্রদায় হইতে কতরূপ বিরুদ্ধ-স্তত্র প্রচারিত হইয়া ধর্ম্ম বিশ্বাসের ইতিহাস জটিল করিতেছে। বিদ্বন্মোদতরঙ্গিণীতে রামোপাসক ও শ্যামোপাসকের দ্বন্দ্ব বর্ণিত আছে, বটতলার কৃত্তিবাসী রামায়ণে সেইরূপ একটি কলহের অল্প মাত্রায় আভাস আছে,—

সাম্প্রদায়িক বিরোধে ভাষার পুষ্টি ও শাস্ত্রচর্চ্চার বহুল বিস্তার।

"এতেক মন্ত্রণা করি বিনতানন্দন।
পাথাতে করিল ঘর অদ্ভুত রচন॥
ভকতবৎসল রাম তাহার ভিতরে।
দাণ্ডাইলা ত্রিভঙ্গ ভঙ্গিম রূপ ধরে॥
ধনুক ত্যজিয়া বাঁশী ধরিলেন করে।
হনুমান দেখে তবে ভাবিছে অন্তরে॥
হনু বলে প্রাণপণে করি প্রভু হিত।
পক্ষীর সঙ্গেতে এত কিসের পীরিত॥
দেখিলেন হনুমান মহাযোগে বসি।
ধনু খসাইয়া পক্ষী করে দিল বাঁশী॥
হনুমান বলে পক্ষী এত অহঙ্কার।
ধনু খসাইয়া বাঁশী দিল আরবার॥
যদি ভৃত্য হই মন থাকে শ্রীচরণে।
লইব ইহার শোধ তোর বিদ্যমানে॥
বাঁশী খসাইয়া দিব ধনুঃশর করে।
লইব ইহার শোধ কৃষ্ণ অবতারে॥"

কৃত্তিবাসী রামায়ণ, লঙ্কাকাণ্ড।

শ্রীচৈতন্যদেব এক রামোপাসককে শ্যামোপাসনায় প্রবর্ত্তিত করিয়াছিলেন।

"ভিক্ষা করি মহাপ্রভু তারে প্রশ্ন কৈল।
কহ বিপ্র এই তোমার কোন্ দশা হৈল॥

পূর্ব্বে তুমি নিরন্তর লৈতে রামনাম।
এবে কেন নিরন্তর লও কৃষ্ণনাম॥
বিপ্র বলে এই তোমার দর্শনপ্রভাবে।
তোমা দেখি গেল মোর আজন্ম স্বভাবে॥
বাল্যাবধি রামনাম গ্রহণ আমার।
তোমা দেখি কৃষ্ণনাম আইল একবার॥
সেই হতে কৃষ্ণনাম জিহ্বাগ্রে বসিল।
কৃষ্ণনাম স্ফুরে রামনাম দূরে গেল॥"

চৈ, চ, মধ্যমখণ্ড ৯ম পঃ।

এইরূপ বিভিন্ন উপাসকগণ তাঁহাদের মতানুযায়ী শাস্ত্র প্রস্তুত করিয়াছিলেন, ও অনুরূপ গ্রন্থ ভাষায় বিরচিত করিয়া বঙ্গের ঘরে ঘরে ধর্ম্মতত্ত্ব পৌঁছাইতে যত্নপর হইয়াছিলেন। আমরা অগ্নিপুরাণ, বায়ুপুরাণ, কালিকাপুরাণ, গারুড়পুরাণ এইরূপ প্রায় সকল পুরাণেরই অতি প্রাচীন বঙ্গানুবাদ দেখিয়াছি। ধর্ম্মভিন্ন কোন জাতি বড় হয় নাই, ধর্ম্মভিন্ন কোন সাহিত্যের শ্রীবৃদ্ধি হয় নাই।

প্রাচীন শাস্ত্রোক্ত ধর্ম্ম লইয়া দেশময় ভাবের বন্যা ছুটিল। কিন্তু বৌদ্ধধর্ম্মে জীব-হনন ব্যাপার একান্তরূপ নিষিদ্ধ হওয়াতে ভারতবর্ষে যুদ্ধস্পৃহা ক্রমে হ্রাস পাইতে লাগিল; হিন্দুধর্ম্মের পুনরভ্যুদয়ে বৌদ্ধধর্ম্ম ভারতবর্ষ হইতে নির্ব্বাসিত হইয়াছিল সত্য, কিন্তু বৌদ্ধভাব হিন্দুধর্ম্মের একাঙ্গীভূত হইয়া হিন্দুসমাজকে সাংসারিক উন্নতিবিষয়ে নিশ্চেষ্ট ও জিঘাংসাবৃত্তিবিরোধী করিয়া তুলিল। মায়াবাদে একান্তরূপ আশ্রয়পরায়ণ, বিষয়বিমুখ হিন্দুর শিথিল মুষ্টি হইতে পার্থিবসুখসম্ভোগে ব্রতী রণপটু মুসলমানগণ অতি সহজে তাঁহাদের দেশ অধিকার করিয়া লইতে সমর্থ হইল। অবশ্য শেষ সময়ে বৌদ্ধধর্ম্ম* যে আকার ধারণ করিয়াছিল, তাহা

---

* বৌদ্ধধর্ম্ম শেষ সময়ে নাস্তিকতাগ্রস্ত হইয়া পড়িয়াছিল। বিদ্বন্মোদতরঙ্গিণীতে তাহাদের যুক্তি এই প্রকার বর্ণিত আছে;—

উন্মুলিত হওয়াতে ভারতবর্ষকে বিশেষ ক্ষতিগ্রস্ত হইতে হয় নাই, সেই ধর্ম্ম ও ভারতের স্বাধীনতা লুপ্ত হইয়াছে ; কিন্তু গৃহে গৃহে, প্রতি গৃহীর হৃদয়ে হৃদয়ে শ্রীরামচন্দ্র, সীতা ও সাবিত্রী মূর্ত্তি অঙ্কিত হইল—আমাদের এই লাভ। কৃষ্ণভক্তিতে দেশ ডুবিয়া গেল! বৌদ্ধধর্ম্মের অবসানে নর হৃদয়ে নবভাব অঙ্কুরিত হইল, তাই আমরা শ্রীচৈতন্যদেবকে পাইয়াছি। আমরা ধর্ম্মজগতে ক্ষতিগ্রস্ত নহি। ভারতবর্ষ অন্যদিকে লাভালাভের গণনা করে না। প্রাচীন বঙ্গসাহিত্যে শাস্ত্রের দোহাই ভিন্ন অন্য কথা নাই। পুরুষদিগের ত কথাই নাই, স্ত্রীলোকগণও প্রতি কথায় শাস্ত্রের নজির দেখাইতেন। ফুল্লরা ছদ্মবেশিনী চণ্ডীকে গৃহে প্রত্যাবর্ত্তনের জন্য শাস্ত্রীয় প্রসঙ্গ উত্থাপন করিতেছেন (ক, ক, চ), লহনা দ্বেষপরবশ হইয়া খুল্লনাকে স্বামীর গৃহে যাইতে নিষেধ করিলে, খুল্লনা কতকগুলি শাস্ত্রের

(১) "ন স্বর্গো নৈব জন্মান্তরমপি ন নরকো নাপ্যধর্ম্মো ন ধর্ম্মঃ, কর্ত্তা নৈবাস্ত কশ্চিৎ প্রভবতি জগতো নৈব ভর্ত্তা ন হর্ত্তা। প্রত্যক্ষাদন্যমানং ন সকলফলভুগ্‌দেহভিন্নোঽস্তি কশ্চিন্মিথ্যাভূতে সমস্তেঽপ্যনুভবতি জনঃ সর্ব্বমেতদ্বিমোহাৎ।"

অর্থ,—স্বর্গ নাই, জন্মান্তর নাই, নরক নাই, অধর্ম্ম নাই, ধর্ম্ম নাই, এই জগতের সৃষ্টিকর্ত্তা কেহ নাই, সংহারকর্ত্তা নাই, প্রত্যক্ষ ভিন্ন প্রমাণ নাই। দেহ ভিন্ন পাপ পুণ্যাদি সমস্ত কর্ম্মের ফলভোগী কোনও আত্মাদি নাই। এই মিথ্যাভূত অখিল সংসারে জীবগণ মোহবশতঃ এই সকল অনুভব করিয়া আসিতেছে।

(২) "অহিংসা পরমো ধর্ম্মঃ পাপমাত্মপ্রপীড়নম্।
অপরাধীনতা মুক্তিঃ স্বর্গোঽভিলষিতাশনম্॥
স্বদারপরদারেষু যথেচ্ছং বিহরেৎ সদা।
গুরুশিষ্যপ্রণালীঞ্চ ত্যজেৎ স্বহিতমাচরন্॥"

অর্থ,—অহিংসাই পরম ধর্ম্ম, আত্মপীড়নই পাপ, পরাধীন না হওয়াই মুক্তি, অভিলষিত দ্রব্য ভোজনই স্বর্গ। নিজ পত্নীতে ও পরদারে সততই যথেচ্ছা বিহার করিবে; আপনার হিতজনক আচরণ করিয়া গুরুশিষ্যপ্রণালী ত্যাগ করিবে।

(৩) "কা সৃষ্টৌ পরিদেবনা যদি পুনঃ পিত্রোরপত্যোদ্ভবঃ।
কুম্ভাদ্যাঃ প্রভবন্তি সন্ততমমী তত্তৎকুলালাদিতঃ॥"

অর্থ,—যখন মাতা, পিতা হইতে পুত্র উৎপন্ন হইতেছে, আর সেই সেই কুম্ভকারাদি কর্ত্তৃক যখন নিরন্তর ঘটাদি উৎপাদিত হইতেছে, তখন সৃষ্টির জন্য ভাবনা কি আছে?

নজির দেখাইয়া সপত্নীর তর্ক-কুহক দূর করিতেছে (ক, ক, চ), বিপুলাকে যখন তাঁহার ভ্রাতা স্বামীর শবত্যাগ করিতে বলিতেছে, তখন বিপুলা তদ্‌বিরুদ্ধে শাস্ত্রীয় নজিরসহ অকাট্য প্রমাণ দেখাইতেছে (হস্তলিখিত পদ্মাপুরাণ), কর্ণসেন যখন রঞ্জাদেবীকে সন্তান না হওয়ার কষ্ট বিস্মৃত হইতে অনুনয় করিতেছেন, তখন স্ত্রী শাস্ত্রের প্রমাণ উদ্ধরণে পরাঙ্মুখ হয় নাই (শ্রীধর্ম্মমঙ্গল ৪র্থ সর্গ)।

এইরূপ অসংখ্য স্থলে দেখা যাইবে, শাস্ত্রচর্চ্চা সমাজের নিম্নতম স্তর ও স্ত্রীজাতি পর্য্যন্ত প্রসারিত হইয়াছিল, নিরক্ষর কালকেতু ব্যাধ কংস-নদীর জল পান করিয়া দুঃখভারাক্রান্ত হৃদয়ে ভাগবতের কথা উল্লেখ করিতেছে, উহা কবির অস্বাভাবিক বর্ণনা হয় নাই। প্রাচীন সামাজিক জীবনের ভিত্তিভূমি শাস্ত্র এবং প্রাচীন বঙ্গসাহিত্যের ভিত্তিভূমি সংস্কৃত হইয়া দাড়াইয়াছিল।

পুনরুত্থানে ব্রাহ্মণেতর জাতির উন্নতি।

কিন্তু ব্রাহ্মণ্যধর্ম্ম পূর্ব্বের ন্যায় সর্ব্বত্রই ব্রাহ্মণকে শীর্ষস্থানে স্থাপন করিয়া উত্থিত হয় নাই। যদিও ভাষাগ্রন্থ-গুলিতে অজস্র ব্রাহ্মণের স্তব দৃষ্ট হয়, * যাঁহারা নব হিন্দুধর্ম্মের নেতা হইলেন, তাঁহারা সকলেই ব্রাহ্মণ ছিলেন না। কবীর জোলাতাঁতি, রাইদাস চর্ম্মকার,

* "যাঁর ক্রোধে যদুকুল হইল নির্ব্বংশ।
যাঁর ক্রোধে নষ্ট হয় সগরের বংশ॥
যাঁর ক্রোধে কলঙ্কী হইল কলানিধি।
যাঁর ক্রোধে লবণ হইল সলিলধি॥
যাঁর ক্রোধে অনল হইল সর্ব্বভক্ষ।
যাঁর ক্রোধে ভগাঙ্গ হইল সহস্রাক্ষ॥" কাশীদাস। ব্রাহ্মণের ক্রোধ এইরূপ।
পরীক্ষিৎ রাজা বলিতেছেন ;—
"এই পোকা তক্ষক হউক এইক্ষণ।
দংশুক আমারে রহুক ব্রাহ্মণ বচন॥" ব্রাহ্মণের প্রীতি ভক্তি এতদূর।

দাদুপন্থীপ্রবর্ত্তক প্রসিদ্ধ দাদু ধুনরী, পীপা রাজপুত, ধনা জাট এবং সেন-পন্থীপ্রবর্ত্তক সেন * নাপিত ও তুকারাম শূদ্র ছিলেন। চৈতন্য সম্প্রদায়ের অধিকাংশই ব্রাহ্মণেতর এবং তন্মধ্যে কেহ কেহ নিকৃষ্ট জাতীয় ছিলেন। † ব্রাহ্মণের ব্রহ্মনিষ্ঠা সমস্ত হিন্দুজাতি হরণ করিয়া লইয়াছিল, তাই চর্ম্মকারও ধর্ম্ম-নেতা বলিয়া গণ্য হইয়াছিল। মিস্ পারিঙ্গ্টন যেরূপ স্বীয় কুটীরের দিকে আটলাণ্টিক মহাসাগরকে অগ্রসর দেখিয়া সম্মার্জ্জনী হস্তে তাহার গতি রোধ করিতে দাড়াইয়াছিলেন, সেইরূপ সমাজের গোঁড়াগণও এই ধর্ম্মপ্রবাহে সর্ব্বশ্রেণীর মধ্যে শাস্ত্রজ্ঞান-বিস্তারের বিরুদ্ধে দাড়াইয়াছিলেন। তাঁহারা শাস্ত্রানুবাদকারীদিগকে গালি দিয়া বলিয়াছিলেন ;—

"কৃত্তিবাসী, কাশীদাসী, আর বামুণ ঘেঁষা, এই তিন সর্ব্বনাশী". ‡ এবং সংস্কৃতে এই ভাবসূচক শ্লোক রচনা করিয়া ভাষা সাহিত্য অঙ্কুরে নষ্ট করিতে চেষ্টিত ছিলেন, "অষ্টাদশ পুরাণানি রামস্য চরিতানি চ। ভাষায়াং মানবঃ শ্রুত্বা রৌরবং নরকং ব্রজেৎ।" কিন্তু তথাপি এই শাস্ত্রানুবাদ ও শিক্ষার স্রোত প্রতিরুদ্ধ হয় নাই।

* সেন পূর্ব্বে বন্ধগড়ের (গন্দায়নার অন্তঃপাতী) রাজাদিগের কুলনাপিত ছিলেন। শেষে ধর্ম্মজগতে তাঁহার প্রতিপত্তি এতদূর বৃদ্ধি হয় যে, তিনিও তাঁহার পুত্র পৌত্রাদি সন্তানেরা উক্ত রাজবংশের কুলগুরু হইয়া অতিশয় খ্যাতি ও প্রভুত্ব লাভ করিয়াছিলেন। তত্ত্ববোধিনী পত্রিকা, দ্বিতীয় ভাগ, ৬৫ সংখ্যা, ১৭৭০ শক, ১৭৯ পৃষ্ঠা দেখ।

† প্রসিদ্ধ 'কড়চা' লেখক (পদকর্ত্তা নহেন) গোবিন্দ দাস কামার ছিলেন।

"বর্দ্ধমান কাঞ্চননগরে মোর ধাম।
শ্যামদাস পিতৃনাম, গোবিন্দ মোর নাম॥
অস্ত্র হাতা বেড়ি গড়ি জাতিতে কামার।
মাধবী নামেতে হয় জননী আমার॥' কড়চা।

‡ Mahámahopádhyáya Hara Prasad Shastri's pamphlet on old Bengali Literature, P. 13.

পূর্ব্ব এক অধ্যায়ে উক্ত হইয়াছে, এই সমস্ত প্রাচীন কাব্যের প্রায় সমস্তই গানের পালা ছিল। বঙ্গের বৈভবশালী ব্যক্তিগণ এই সব গানের আদর করিতেন; প্রত্যেক রাজসভাতেই সভা-কবি নিযুক্ত থাকিতেন। তিনি স্বীয় পৃষ্ঠপোষক উৎসাহ-দাতার ধর্ম্মবিশ্বাসানুকূল্যে কাব্য রচনা করিতেন। আমরা পরবর্ত্তী অধ্যায়ে দেখাইতে চেষ্টা করিব, গৌড়েশ্বরগণ বঙ্গ সাহিত্যের শ্রীবৃদ্ধি সাধনার্থ অনুবাদ গ্রন্থগুলি প্রণয়নে শাস্ত্রজ্ঞ কবিদিগকে নিযুক্ত করিয়াছিলেন। চণ্ডীকাব্য, অন্নদামঙ্গল ও শিবসংকীর্ত্তন-রচকগণও উৎসাহ লাভ করিয়াই কাব্যরচনায় নিযুক্ত হইয়াছিলেন।

রাজসভায় বঙ্গভাষার আদর।

কিন্তু স্ববিক্রমে যাহা দাঁড়ায়, তাহার তুলনা নাই। বিষহরি ও চণ্ডীপূজার ন্যায় বৈষ্ণবগণের কীর্ত্তন ও ভজন অর্থপ্রদ কি সম্মানাস্পদ ছিল না।* নিম্ন শ্রেণীর সমাজই নবভাবের প্রশস্ত কার্য্যক্ষেত্র।” যে ভট্টাচার্য্যের দল রাজা রামমোহন রায় ও ঈশ্বরচন্দ্র বিদ্যাসাগর মহাশয়ের বিরুদ্ধে দাঁড়াইয়াছিলেন, তাঁহাদেরই পূর্ব্বপুরুষগণ চৈতন্যপ্রভুর প্রবর্ত্তিত নবধর্ম্মের প্রতিকূলে বদ্ধপরিকর হইয়াছিলেন। চণ্ডীদাস জীবনে সৌভাগ্যশালী ছিলেন না। ঢক্কানাদে তাঁহার কলঙ্ক প্রচারিত হইয়াছিল এবং তিনি সমাজচ্যুত হইয়াছিলেন।। মহাপ্রভুর অনুচরগণও নানারূপ উৎপীড়ন ও নিন্দা

বৈষ্ণবগণের কৃতকার্য্যতা।

---

* চৈতন্যপ্রভু শ্রীধরকে বলিতেছেন,—

“লক্ষ্মীকান্ত সেবন করিয়া কেন তুমি।
অন্ন বস্ত্রে দুঃখ পাও কহ দেখি শুনি॥”

এবং লাভজনক বিষহরি ও চণ্ডীপূজা অবলম্বনের উপদেশ দিতেছেন। চৈ, ভা আদি।

“দুঃখের কথা কইতে গেলে প্রাণ কাঁদি উঠে।
মুখ ফুটে বলতে নারি মরি বুক ফেটে॥
ঢাক পিটিয়ে অপবাদ গ্রামে গামে দেয় হে।
চক্ষে না দেখিয়ে মিছে কলঙ্ক রটায় হে॥”

বিষ্ণুপ্রিয়া-পত্রিকা, ৪০৬ গৌরাঙ্গাব্দ ১৬ই মাঘ।

সহ্য করিয়াছিলেন, * তথাপি তাঁহারাই বঙ্গসাহিত্য গঠন করিয়াছেন। সংস্কৃতের দাসত্ব হেতু বঙ্গসাহিত্য মুকুল-অবস্থায়ই শুষ্ক হইত, ইহার

"কেহ বলে এগুলার হইল কি বাই।
কেহ বলে রাত্রে নিদ্রা যাইতে না পাই॥
কেহ বলে গোসাঞি রুষিবে এই ডাকে।
এগুলার সর্ব্বনাশ হবে এই পাকে॥
কেহ বলে জ্ঞানযোগ এড়িয়া বিচার।
পরম উদ্ধতপানা কোন ব্যবহার॥
মনে মনে বলিলে কি পুণ্য নাহি হয়।
বড় করি ডাকিলে কি পুণ্য উপজয়॥" চৈ, ভা, মধ্যমখণ্ড।

ভট্টাচার্য্যগণ সর্ব্বদাই চৈতন্যপ্রভুকে বিদ্বেষ করিতেন; তাহারা পণ্ডিত হইয়াও প্রভুর মাহাত্ম্য বুঝিতে পারেন নাই, বৃন্দাবন দাস তাই আক্ষেপ করিয়া বলিয়াছিলেন;—

"মুরারি গুপ্তের দাস যে প্রসাদ পাইল।
সেই নদীয়ার ভট্টাচার্য্য না দেখিল॥" চৈ, ভা, মধ্যমখণ্ড।

চৈতন্যপ্রভুকে শাস্ত্রের বচন দ্বারা পরাভূত করিবার আশায়, এই মহাত্মাগণ তন্ত্ররত্নাকরে কতকগুলি শ্লোক যোজনা করিয়া দিয়াছিলেন। তাহাতে আছে "বটুক ভৈরব একদা ভগবান গণদেবকে জিজ্ঞাসা করিলেন, ত্রিপুরাসুর হত হইলে, তাহার অসুর-তেজ নষ্ট হইয়াছিল, কি কোন রূপে বিদ্যমান ছিল?"

গণদেব উত্তর করিলেন,—

"স এষ ত্রিপুরোদৈত্যো নিহতঃ শূলপাণিনা।
কদয়া পরয়াশিষ্ট আত্মানমকরোত্রিধা॥
শিবধর্ম্মবিনাশায় লোকানাং মোহহেতবে।
হিংসার্থং শিবভক্তানামুপায়ান সৃজদ্বহূন॥
অংশেনাদ্যেন গোরাঙ্গঃ শচীগর্ভে বভূব সঃ।
নিত্যানন্দো দ্বিতীয়েন প্রাদুরাসীন্মহাবলঃ॥
অদ্বৈতাখ্যস্তৃতীয়েন ভাগেন দনুজাধিপঃ।
প্রাপ্তে কলিযুগে ঘোরে বিজহার মহীতলে॥
ততো দুরাত্মা ত্রিপুরঃ শরীরৈস্ত্রিভিরাসুরৈঃ।
উপপ্লবায় লোকানাং নারীভাবমুপাদিশৎ॥"

ইহার সারার্থ এই, "ত্রিপুরাসুর মহাদেবের দ্বারা নিহত হইয়া শিবধর্ম্মনাশের জন্য গৌরাঙ্গ, নিত্যানন্দ ও অদ্বৈত এই তিনরূপে আবির্ভূত হইলে, পরে নারীভাবে ভজনের উপদেশ দিয়া লোকসমূহকে মোহভাবে বশীভূত করিলেন।" ইহার পর এই ভাবের আরও অনেক নিন্দাবাদ আছে।

পৃথক্ অস্তিত্ব থাকিত না; কিন্তু বৈষ্ণবগণ ইহার ভিত্তি দৃঢ় করিয়া সজীব করিয়াছেন। এপর্য্যন্ত বঙ্গভাষা শিক্ষাভিমানীর উপেক্ষার বস্তু ছিল। কিন্তু যে দিন (১৫৩৭ শকে) সংস্কৃতভাষায় অসাধারণ পণ্ডিত, অশীতিপর বৃদ্ধ কৃষ্ণদাস কবিরাজ বহুবৎসরের চেষ্টায় চৈতন্যচরিতামৃতের ন্যায় অপূর্ব্ব দর্শনাত্মক ইতিহাস রচনা করেন, সেই দিন বঙ্গভাষার এক যুগ। আবার যে দিন শ্রীনিবাস আচার্য্যের পৌত্র রাধামোহন ঠাকুর বাঙ্গালা 'পদামৃতসমুদ্রের' সংস্কৃত টীকা প্রণয়ন করেন, বঙ্গভাষার সেই আর এক যুগ। দেবভাষা বঙ্গভাষার পরিচর্য্যায় নিযুক্ত হইলেন, ইহা হইতে সেই যুগে এভাষার আর অধিক গৌরবের কথা কি হইতে পারিত?

## ২। প্রাচীন বঙ্গ সাহিত্যের বিশেষ লক্ষণ।

যাঁহারা টেন্, ডাউডন পড়িয়া বঙ্গভাষার সমালোচনায় প্রবৃত্ত হইবেন, তাঁহারা একটি বিষয় মনে রাখিবেন, বিলাতী লিলি আর দেশী পদ্মে, জেসিমাইন আর জুইএ একটা প্রভেদ আছে; ইংরেজী ও বাঙ্গলী চরিত্রে সেইরূপ একটা প্রভেদ আছে; জাতীয়সাহিত্যেও সেই প্রভেদের প্রতিবিম্ব পড়িয়াছে।

ইংরেজী ও বাঙ্গালা সাহিত্য।

ইংরেজী কবি চছার যে গীতি গাহিয়াছেন, স্পেন্সার তাহা স্পর্শ করেন নাই; আবার ক্যাণ্টারবারিটেল্স্ কি ফেয়ারিকুইনের সৌন্দর্য্যের ছায়াপাত প্যারাডাইস্লষ্টে লক্ষিত হয় না। এইরূপে জন ওয়েবষ্টার, ফোর্ড, বেনজনসন্, চ্যাটারটন্, স্কট, শেলি প্রভৃতি কবিগণ স্বতন্ত্র স্বতন্ত্র আদর্শে কাব্য রচনা করিয়াছেন; একজনের চিহ্নিত পথ অপর কবি অনুসরণ করেন নাই। একজনের রাগিণীর সঙ্গে অন্যের রাগিণী জড়িত হইয়া যায় নাই। উদীয়মান স্বাধীন জাতির ব্যক্তি-গত স্বাবলম্বন একটি বিশেষ লক্ষণ।

ইংরেজ কবির স্বাতন্ত্র্যপ্রিয়তা।

